তস্মৈ স ব্রাহ্মণো নাদাৎ পুত্রং বাসবসম্মিতম্ ।
চুক্রোধ সোঽসুরস্তস্য ব্রাহ্মণস্য ততো ভৃশম্ ॥৬॥
ততঃ প্রভৃতি রাজেন্দ্র ! ইল্বলো ব্রহ্মহাঽসুরঃ ।
মন্যুমান্ ভ্রাতরং ছাগং মায়াবী হ্যকরোত্ততঃ ॥৭॥
মেষরূপী চ বাতাপিঃ কামরূপ্যভবৎ ক্ষণাৎ ।
সংস্কৃত্য চ ভোজয়তি ততো বিপ্রং জিঘাংসতি ॥৮॥
স চাহ্বয়তি যং বাচা গতং বৈবস্বতক্ষয়ম্ ।
স পুনর্দেহমাস্থায় জীবন্ সংপ্রত্যদৃশ্যত ॥৯॥
ততো বাতাপিমসুরং ছাগং কৃত্বা সুসংস্কৃতম্ ।
তং ব্রাহ্মণং ভোজয়িত্বা পুনরেব সমাহ্বয়ৎ ॥১০॥

ভারতকৌমুদী

তস্মা ইতি। বাসবসম্মিতমিন্দ্রতুল্যম্। তস্য ব্রাহ্মণস্য উপরি ॥৬॥

তত ইতি। ব্রহ্মহা ব্রহ্মঘ্নঃ সন্, তদ্ব্রাহ্মণং প্রতি ক্রোধেন ব্রাহ্মণজাত্যামেব ক্রোধাৎ ॥৭॥

মেষেতি। কামরূপী বাতাপিশ্চ, ক্ষণাদেব, মেষরূপী চকারাচ্ছাগরূপী চাভবৎ। ভোক্তুরিচ্ছয়া তাদৃশো রূপবিকল্প ইতি ভাবঃ। ততশ্চেল্বলঃ সংস্কৃত্য ছাগরূপিণং বাতাপিং ছিত্বা পক্ত্বা চ বিপ্রং ভোজয়তি স্ম, ততোঽপি চ তং জিঘাংসতি হন্তুমিচ্ছতি স্ম ॥৮॥

কেন ভাবেন জিঘাংসতীত্যাকাঙ্ক্ষানিরাসমুখেন ইল্বলপ্রভাবমাহ স ইতি। স ইল্বলশ্চ, বৈবস্বত ক্ষয়ং যমালয়ং গতং যং জনং বাচা আহ্বয়তি স্ম, স জনঃ পুনর্দেহম্, আস্থায় ধৃত্বা জীবন্ উপস্থিতঃ সংপ্রত্যদৃশ্যত লোকৈঃ। অনির্ব্বচনীয়ঃ খল্বয়ং মায়াপ্রভাবঃ ॥৯॥

তত ইতি। ছাগং ছাগীভূতম্। সুসংস্কৃতং কৃত্বা ছিন্নং পক্বঞ্চ বিধায় ॥১০॥

---

একদা সেই ইল্বল এক তপস্বী ব্রাহ্মণকে বলিল—"ভগবন্! আপনি আমাকে ইন্দ্রতুল্য একটী পুত্র দান করুন" ॥৫॥

কিন্তু সেই ব্রাহ্মণ ইল্বলকে ইন্দ্রতুল্য পুত্র দান করিলেন না ; তাহাতেই ইল্বল সেই ব্রাহ্মণের উপরে অত্যন্ত ক্রুদ্ধ হইল ॥৬॥

এবং তদবধিই মায়াবী ইল্বল ব্রাহ্মণদের উপর ক্রুদ্ধ ও ব্রাহ্মণহন্তা হইয়া (মায়াপ্রভাবে) ভ্রাতা বাতাপিকে ছাগল করিতে লাগিল ॥৭॥

কামরূপী বাতাপিও তৎক্ষণাৎ ভোক্তার ইচ্ছানুসারে কখনও ছাগরূপী এবং কখনও মেষরূপী হইত ; তাহার পর ইল্বল তাহাকে ছেদন ও রন্ধন করিয়া ব্রাহ্মণকে ভোজন করাইত। এইভাবে সে, ব্রাহ্মণদিগকে হত্যা করিবার ইচ্ছা করিত ॥৮॥

ইল্বল যে কোন মৃত ব্যক্তিকে বাক্যদ্বারা আহ্বান করিত ; সেই ব্যক্তিই আবার দেহধারণপূর্ব্বক জীবিত হইয়া আসিত ; ইহা দেখা যাইত ॥৯॥

তামিল্বলেন মহতা স্বরেণ বাচমীরিতাম্।
শ্রুত্বাতিমায়ো বলবান্ ক্ষিপ্রং ব্রাহ্মণকণ্টকঃ ॥১১॥
তস্য পার্শ্বং বিনির্ভিদ্য ব্রাহ্মণস্য মহাসুরঃ।
বাতাপিঃ প্রহসন্ রাজন্! নিশ্চক্রাম বিশাংপতে! ॥১২॥ (যুগ্মকম্)
এবং স ব্রাহ্মণান্ রাজন্! ভোজয়িত্বা পুনঃ পুনঃ।
হিংসয়ামাস দৈতেয় ইল্বলো দুষ্টচেতনঃ ॥১৩॥
অগস্ত্যশ্চাপি ভগবানেতস্মিন্ কাল এব তু।
পিতৄন্ দদর্শ গর্ত্তে বৈ লম্বমানানধোমুখান্ ॥১৪॥
সোঽপৃচ্ছল্লম্বমানাংস্তান্ ভবন্ত ইহ কিংপরাঃ।
সন্তানহেতোরিতি তে প্রত্যূচুর্ব্রহ্মবাদিনঃ ॥১৫॥

ভারতকৌমুদী

তামিতি। বাচম্ 'আগচ্ছ' ইত্যাহ্বানবাক্যম্। ব্রাহ্মণস্য কণ্টকঃ শত্রুর্বাতাপিঃ ॥১১—১২॥
এবমিতি। দুষ্টচেতনো দুর্বুদ্ধিঃ, অসকৃন্নিরপরাধজনহত্যাকরণাদিতি ভাবঃ ॥১৩॥
অগস্ত্য ইতি। পিতৄন্ আত্মন এবোর্দ্ধপুরুষান্। জরৎকারুবৃত্তান্তসমানোঽয়ম্ ॥১৪॥
স ইতি। কিংপরাঃ লম্বমানাঃ সন্তঃ কিংকার্য্যব্যাপৃতাঃ। সন্তানহেতোঃ সন্তানবিচ্ছেদসম্ভবাৎ লম্বামহ ইতি শেষঃ, তে অগস্ত্যপিতরঃ ॥১৫॥

ভারতভাবদীপঃ

তত ইতি। দুর্জ্জয়ায়াং বাতাপিপুর্য্যাং মণিমতীসংজ্ঞায়াম্ ॥১–৫॥ নাদাৎ ন দত্তবান্ ॥৬—৭॥ কামরূপী যথাকামং রূপাণি কর্ত্তুং সমর্থঃ, সংস্কৃত্য পক্বা ॥৮॥ স চ ইল্বলশ্চ ॥৯—১৪॥ সোঽপৃচ্ছদিতি। তান্ ভবং লম্বমানেন রূপেণ তেষামুদ্ভবম্ অপৃচ্ছৎ। পৃচ্ছতির্দ্বিকর্ম্মা, কমর্থং যূয়ং লম্বধ্বমিত্যপৃচ্ছদিত্যর্থঃ। তে ঋষয়ঃ কম্পিতা ইব সন্তস্তে তব সন্তানহেতোরয়-

সুতরাং বাতাপি ছাগল হইলে, ইল্বল তাহাকে ছেদন ও রন্ধন করিয়া, ব্রাহ্মণকে ভোজন করাইয়া পুনরায় আহ্বান করিত ॥১০॥

এবং অত্যন্ত মায়াবী, বলবান্ ও ব্রাহ্মণকণ্টক মহাসুর বাতাপিও ইল্বলের সেই উচ্চস্বরের আহ্বান শুনিয়া, তৎক্ষণাৎ সেই ব্রাহ্মণের পার্শ্ব ভেদ করিয়া, হাসিতে হাসিতে নির্গত হইয়া আসিত ॥১১—১২॥

রাজা! এইভাবে সেই দুষ্টবুদ্ধি ইল্বল ভোজন করাইয়া ব্রাহ্মণদিগকে বধ করিতে থাকিল ॥১৩॥

এই সময়েই ভগবান্ অগস্ত্যমুনি একটা গর্ত্তের ভিতরে আপন পিতৃপুরুষগণকে অধোমুখে ঝুলিতে দেখিলেন ॥১৪॥

তখন অগস্ত্য তাঁহাদের নিকট জিজ্ঞাসা করিলেন—"আপনারা কিজন্য এই

তে তস্মৈ কথয়ামাসুর্বয়ং তে পিতরঃ স্বকাঃ।
গর্ত্তমেতমনুপ্রাপ্তা লম্বামঃ প্রসবার্থিনঃ ॥১৬॥
যদি নো জনয়েথাস্ত্বমগস্ত্যাপত্যমুত্তমম্।
স্যান্নোহস্মান্নিরয়ান্মোক্ষস্ত্বঞ্চ পুত্রাপ্নুয়া গতিম্ ॥১৭॥
স তানুবাচ তেজস্বী সত্যধর্ম্মপরায়ণঃ।
করিষ্যে পিতরঃ! কামং ব্যেতু বো মানসো জ্বরঃ ॥১৮॥
ততঃ প্রসবসন্তানং চিন্তয়ন্ ভগবানৃষিঃ।
আত্মনঃ প্রসবস্যার্থে নাপশ্যৎ সদৃশীং স্ত্রিয়ম্ ॥১৯॥
স তস্য তস্য সত্ত্বস্য তত্তদঙ্গমনুত্তমম্।
সংগৃহ্য তৎসমৈরঙ্গৈর্নির্ম্মমে স্ত্রিয়মুত্তমাম্ ॥২০॥

ভারতকৌমুদী

ত ইতি। স্বকাঃ স্বকীয়াঃ। প্রসবার্থিনঃ সন্তানার্থিনঃ ॥১৬॥

যদীতি। হে পুত্র অগস্ত্য! যদি ত্বং নঃ অস্মাকম্, উত্তমমপত্যং পুংসন্তানং জনয়েথাঃ, তদা নঃ অস্মাকম্, অস্মান্নিরয়ান্নরকাৎ মোক্ষঃ স্যাৎ, ত্বঞ্চ গতিমাপ্নুয়াঃ ॥১৭॥

স ইতি। হে পিতরঃ! কামং যুষ্মাকমভিলাষম্, ব্যেতু যাতু, জ্বরঃ সন্তাপঃ ॥১৮॥

তত ইতি। প্রসবসন্তানম্ অপত্যধারাম্। প্রসবস্য পুত্রস্য ॥১৯॥

স ইতি। সোহগস্ত্যঃ, তস্য তস্য সত্ত্বস্য লক্ষ্মীহরিণ্যাদিপ্রাণিনঃ, অনুত্তমং সর্ব্বোত্তমম্,

ভারতভাবদীপঃ

মস্মাকং ভব ইতি প্রত্যূচুরিতি সম্বন্ধঃ ॥১৫॥ এতস্যৈব বিবরণং তে তস্মা ইতি ॥১৬—১৭॥ বো যুষ্মাকম্, কামম্ ঈপ্সিতং করিষ্যে ॥১৮॥ প্রসবসন্তানং সন্ততেরবিচ্ছেদম্ ॥১৯॥ তস্য তস্য

গর্ত্তের ভিতরে ঝুলিতেছেন?" তাহাতে সেই বেদবাদী পিতৃগণ প্রত্যুত্তর করিলেন—"বংশলোপের সম্ভব হওয়ায় আমরা ঝুলিতেছি" ॥১৫॥

তা'র পর আবার তাঁহারা অগস্ত্যকে বলিলেন—"আমরা তোমার নিজের পিতৃপুরুষ; আমরা পুত্রার্থী হইয়া এই গর্ত্তে পড়িয়া ঝুলিতেছি ॥১৬॥

অতএব পুত্র অগস্ত্য! যদি তুমি আমাদের উত্তম বংশধর উৎপাদন করিতে পার, তবে আমাদেরও এই নরক হইতে মুক্তি হয়, তুমিও উত্তম গতি লাভ করিতে পার" ॥১৭॥

তখন তেজস্বী ও সত্যধর্ম্মপরায়ণ অগস্ত্য তাঁহাদিগকে বলিলেন—"পিতৃগণ! আমি আপনাদের অভিলাষ পূরণ করিব, আপনাদের মনের দুঃখ দূর হউক" ॥১৮॥

তাহার পর অগস্ত্য ধারাবাহিক বংশরক্ষার বিষয় চিন্তা করিয়া নিজের পুত্রের নিমিত্ত যোগ্য স্ত্রী দেখিতে পাইলেন না ॥১৯॥

(১৫)...ভবন্ত ইব কম্পিতাঃ—বা ব কা।

স তাং বিদর্ভরাজস্য পুত্রার্থং তপ্যতস্তপঃ।
নির্ম্মিতামাত্মনোঽর্থায় মুনিঃ প্রাদান্মহাতপাঃ ॥২১॥
সা তত্র যজ্ঞে সুভগা বিদ্যুৎসৌদামিনী যথা।
বিভ্রাজমানা বপুষা ব্যবর্দ্ধত শুভাননা ॥২২॥
জাতমাত্রাঞ্চ তাং দৃষ্ট্বা বৈদর্ভঃ পৃথিবীপতিঃ।
প্রহর্ষেণ দ্বিজাতিভ্যো ন্যবেদয়ত ভারত ! ॥২৩॥
অভ্যনন্দন্ত তাং সর্ব্বে ব্রাহ্মণা বসুধাধিপ ! ।
লোপামুদ্রেতি তস্যাশ্চ চক্রিরে নাম তে দ্বিজাঃ ॥২৪॥

ভারতকৌমুদী

তত্তদঙ্গং মুখনয়নাদ্যবয়বম্, সংগৃহ্য মনসা আনীয় বিভাব্যেত্যর্থঃ, তৎসমৈরঙ্গৈঃ উত্তমাং স্ত্রিয়ং নির্ম্মমে সঙ্কল্পমাত্রেণৈব সৃষ্টবান্ সত্যসঙ্কল্পত্বাৎ ॥২০॥

স ইতি। স মহাতপা মুনিঃ, আত্মনোঽর্থায় নির্ম্মিতাং সঙ্কল্পিতাম্, তাং স্ত্রিয়ম্, পুত্রার্থং সন্তানার্থং তপস্তপ্যতো বিদর্ভরাজস্য প্রাদাৎ সঙ্কল্পেনৈব দত্তবান্ ॥২১॥

সেতি। বিদ্যুতি সন্ধ্যায়াং সৌদামিনী তড়িৎ বিদ্যুৎসৌদামিনী। সন্ধ্যাকালে তড়িতো বিশেষদ্যুতিদ্যোতনার্থং বিদ্যুৎপদম্। "বিদ্যুত্তড়িতি সন্ধ্যায়াম্" ইতি বিশ্বঃ ॥২২॥

জাতেতি। বৈদর্ভো বিদর্ভদেশস্য শাস্তা। দ্বিজাতিভ্যো ব্রাহ্মণাদিভ্যঃ ॥২৩॥

ভারতভাবদীপঃ

সিংহমৃগাদেঃ অঙ্গং কটিদৃষ্ট্যাদি, সর্ব্বগুণবতীমিত্যর্থঃ ॥২০—২১॥ জজ্ঞে জাতা, সৌদামিনীতি বিশেষ্যম্, বিদ্যুদিতি বিশেষণং—দ্যুতিবিশেষোপপাদনার্থম্, "কুর্য্যাং হরস্যাপি পিনাকপাণের্ধৈর্য্যচ্যুতিং কে মম ধন্বিনোঽন্যে" ইত্যাদৌ পিনাকপাণিপদম্ উর্জ্জিতচাপবত্ত্বদ্যোতনার্থমুপক্ষীণং সন্নবিশেষ্যসমর্পণায়ালমিতি হরস্যেতি পৃথক্ প্রত্যুক্তং তদ্বদিহাপি ধ্যেয়ম্ ॥২২—২৩॥ মুদ্রাণাং

তখন অগস্ত্য সেই সেই প্রাণীর সেই সেই সর্ব্বোৎকৃষ্ট অঙ্গ মনে মনে চিন্তা করিয়া তাহার তুল্য তুল্য অঙ্গদ্বারা (মনে মনে) একটী উৎকৃষ্ট স্ত্রী নির্ম্মাণ করিলেন ॥২০॥

সেই সময়ে বিদর্ভদেশের রাজা সন্তানের জন্য তপস্যা করিতেছিলেন; তাই মহাতপা অগস্ত্যমুনি নিজের জন্য সঙ্কল্পিত সেই স্ত্রীটী তাঁহাকে দান করিলেন ॥২১॥

সন্ধ্যাকালে বিদ্যুতের ন্যায় সেই সুন্দরী ও সুলক্ষণমুখী আসিয়া বিদর্ভরাজমহিষীর গর্ভে জন্ম গ্রহণ করিল এবং শরীরদ্বারা দীপ্তি পাইতে থাকিয়া বৃদ্ধি পাইতে লাগিল ॥২২॥

জন্মিবামাত্র সেই কন্যাটীকে দেখিয়া বিদর্ভরাজ অত্যন্ত আনন্দবশতঃ সে সংবাদ ব্রাহ্মণপ্রভৃতির নিকট জানাইলেন ॥২৩॥

(২৪) অভ্যনন্দত তাং সর্ব্বে—বা ব কা পি।

বব্ধে সা মহারাজ ! বিভ্রতী রূপমুত্তমম্ ।
অপ্স্বিবোৎপলিনী শীঘ্রমগ্নেরিব শিখা শুভা ॥২৫॥
তাং যৌবনস্থাং রাজেন্দ্র ! শতং কন্যাঃ স্বলঙ্কৃতাঃ ।
দাস্যঃ শতঞ্চ কল্যাণীমুপতস্থুর্বশানুগাঃ ॥২৬॥
সা স্ম দাসীশতবৃতা মধ্যে কন্যাশতস্য চ ।
আস্তে তেজস্বিনী কন্যা রোহিণীব দিবিপ্রভা ॥২৭॥
যৌবনস্থামপি চ তাং শীলাচারসমন্বিতাম্ ।
ন বব্রে পুরুষঃ কশ্চিদ্ভয়াত্তস্য মহাত্মনঃ ॥২৮॥

ভারতকৌমুদী

অভীতি। অভ্যনন্দন্ত প্রাশংসন্ত। লোপো নিবৃত্তিঃ আমুদ্রাণাং চন্দ্রাদিগতাহ্লাদকত্বাদি-চিহ্নানাং যস্যাঃ সকাশাৎ সা। নামত্বাদ্ব্যধিকরণবহুব্রীহিঃ ॥২৪॥

বব্ধ ইতি। শুভা সা শীঘ্রং বব্ধ ইতি সম্বন্ধঃ। অপ্সু জলে ॥২৫॥

তামিতি। বশানুগাঃ সত্যঃ, উপতস্থুঃ সিষেবিরে ॥২৬॥

সেতি। দিবি প্রভাতীতি দিবিপ্রভা, "প্রায়েণ সপ্তম্যাঃ কৃতি" ইত্যলুক্ ॥২৭॥

ভারতভাবদীপঃ

তত্তন্মৃগাদিজাতিগতানামসাধারণানাং চিহ্নানাং কমনীয়চক্ষুষ্ট্বাদীনাং লোপ ইব লোপস্তিরস্কারো যয়া সা লোপামুদ্রা। আহিতাগ্ন্যাদিবৎ পূর্ব্বনিপাতঃ, অন্যেষপি দৃশ্যত ইতি দীর্ঘঃ, প্রকারান্তরেণ যোগে তু বেদে পদপাঠলোপ আমুদ্রেত্যবগ্রহঃ স্যাৎ, স চ ন দৃশ্যতেঽত উক্তবিধৈব ব্যুৎপত্তির্যুক্তা ॥২৪—২৫॥ বশানুগাঃ ইচ্ছানুরূপাঃ ॥২৬—৩০॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অশীতিতমোঽধ্যায়ঃ ॥৮০॥

রাজা ! ব্রাহ্মণেরা সকলেই তাহার প্রশংসা করিলেন এবং সেই দ্বিজাতিরা সেই কন্যাটীর নাম করিলেন—'লোপামুদ্রা' ॥২৪॥

মহারাজ ! সুলক্ষণা কন্যাটী উত্তম রূপ ধারণ করিয়া জলে পদ্মিনীর ন্যায় এবং (কাষ্ঠে) অগ্নিশিখার ন্যায় সত্বর সত্বর বৃদ্ধি পাইতে লাগিল ॥২৫॥

রাজশ্রেষ্ঠ ! সেই কন্যাটী যৌবনে পদার্পণ করিলে, (রাজনিযুক্ত) নানা অলঙ্কারে অলঙ্কৃত একশত কন্যা এবং একশত দাসী বশে থাকিয়া তাহার সেবা করিতে লাগিল ॥২৬॥

বহুতর দাসী ও বহুতর কন্যার মধ্যবর্ত্তিনী সেই তেজস্বিনী কন্যাটী, আকাশে বহু নক্ষত্রের মধ্যবর্ত্তী রোহিণীনক্ষত্রের ন্যায় শোভা পাইতে লাগিল ॥২৭॥

লোপামুদ্রা যৌবনে পদার্পণ করিলে এবং সুশীলা ও সদাচারসম্পন্না হইলেও রাজার ভয়ে কোন পুরুষই তাহাকে প্রার্থনা করিল না ॥২৮॥

সা তু সত্যবতী কন্যা রূপেণাপ্সরসোঽপ্যতি।
তোষয়ামাস পিতরং শীলেন স্বজনং তথা ॥২৯॥
বৈদর্ভীন্তু তথা যুক্তাং যুবতীং প্রেক্ষ্য বৈ পিতা।
মনসা চিন্তয়ামাস কস্মৈ দদ্যামিমাং সুতাম্ ॥৩০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াম্ অগস্ত্যোপাখ্যানে অশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## একাশীতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

লোমশ উবাচ।

যদা ত্বমন্যতাগস্ত্যো গার্হস্থ্যে তাং ক্ষমামিতি।
তদাভিগম্য প্রোবাচ বৈদর্ভং পৃথিবীপতিম্ ॥১॥
রাজন্! নিবেশে বুদ্ধির্মে বর্ত্ততে পুত্রকারণাৎ।
বরয়ে ত্বাং মহীপাল! লোপামুদ্রাং প্রয়চ্ছ মে ॥২॥

ভারতকৌমুদী

যৌবনেতি। ন বব্রে ন প্রার্থয়ামাস। তস্য বিদর্ভরাজস্য ॥২৮॥
সেতি। সত্যবতী বাচা ব্যবহারেণ চেতি ভাবঃ। অতি অতিক্রান্তা ॥২৯॥
বৈদর্ভীমিতি। বৈদর্ভীং লোপামুদ্রাম্, তথা গুণৈর্যুক্তাম্ ॥৩০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়ামশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

যদেতি। তাং লোপামুদ্রাম্, গার্হস্থ্যে গৃহস্থধর্ম্মাচরণে, ক্ষমাং যোগ্যাম্ ॥১॥

---

অপ্সরা অপেক্ষাও অধিক রূপবতী এবং সত্যপরায়ণা সেই কন্যাটী আপন স্বভাবদ্বারা পিতাকে ও আত্মীয়গণকে সন্তুষ্ট করিতে লাগিল ॥২৯॥

বিদর্ভরাজ লোপামুদ্রাকে সেইরূপ গুণবতী ও যুবতী দেখিয়া, কাহার হস্তে তাহাকে দান করিবেন—এই চিন্তা করিতে লাগিলেন" ॥৩০॥

—:*:—

লোমশ কহিলেন—"অগস্ত্য যখন লোপামুদ্রাকে গৃহস্থধর্ম্মাচরণে যোগ্যা বলিয়া মনে করিলেন, তখন যাইয়া বিদর্ভরাজকে বলিলেন—॥১॥

---

* '…ষণ্ণবতিতমঃ…' —বা ব কা পি, '…চতুর্নবতিতমঃ…' —নি।

এবমুক্তঃ স মুনিনা মহীপালো বিচেতনঃ।
প্রত্যাখ্যানায় চাশক্তঃ প্রদাতুঞ্চৈব নৈচ্ছত ॥৩॥
ততঃ স ভার্য্যামভ্যেত্য প্রোবাচ পৃথিবীপতিঃ।
মহর্ষির্বীর্য্যবানেষ ক্রুদ্ধঃ শাপাগ্নিনা দহেৎ ॥৪॥
তৎ কিমিচ্ছসি কল্যাণি! তত্ত্বং ব্রূহি শুভাননে!।
তস্য তদ্বচনং শ্রুত্বা রাজ্ঞী নোবাচ কিঞ্চন ॥৫॥
তং তথা দুঃখিতং দৃষ্ট্বা সভার্য্যং পৃথিবীপতিম্।
লোপামুদ্রাভিগম্যেদং কালে বচনমব্রবীৎ ॥৬॥
ন মৎকৃতে মহীপাল! পীড়ামভ্যেতুমর্হসি।
প্রয়চ্ছ মামগস্ত্যায় ত্রাহ্যাত্মানং ময়া পিতঃ! ॥৭॥

ভারতকৌমুদী

রাজন্নিতি। নিবেশে বিবাহে, "নিবেশঃ পুংসি বিন্যাসে শিবিরোদ্বাহয়োরপি" ইতি মেদিনী। পুত্রকারণাৎ ন তু ভোগমাত্রেচ্ছাত ইতি ভাবঃ। বরয়ে প্রার্থয়ে ॥২॥

এবমিতি। প্রত্যাখ্যানায় চাশক্তঃ শাপভয়াৎ, প্রদাতুঞ্চৈব নৈচ্ছত বৃদ্ধত্বদর্শনাৎ ॥৩॥

তত ইতি। বীর্য্যবান্ তপঃপ্রভাববান্। অতএব দহেৎ দগ্ধং শক্নুয়াৎ ॥৪॥

তদিতি। কিঞ্চন নোবাচ, বক্তব্যনির্ণয়ানর্হত্বাদিত্যাশয়ঃ ॥৫॥

তমিতি। কালে তাদৃশে যোগ্যসময় এব ॥৬॥

নেতি। মৎকৃতে মন্নিমিত্তম্। অভ্যেতুং প্রাপ্তুম্। ময়া করণেন ॥৭॥

---

"রাজা! পুত্রের জন্য বর্ত্তমান সময়ে আমার বিবাহের ইচ্ছা হইয়াছে; অতএব ভূপাল! আমি আপনাকে প্রার্থনা করিতেছি—আপনি লোপামুদ্রাকে আমার হস্তে প্রদান করুন" ॥২॥

অগস্ত্য এইরূপ বলিলে, রাজা হতবুদ্ধি হইয়া প্রত্যাখ্যান করিতেও পারিলেন না এবং দান করিতেও ইচ্ছা করিলেন না ॥৩॥

তৎপরে রাজা মহিষীর নিকট যাইয়া বলিলেন—"এই মহর্ষি অত্যন্ত তপঃপ্রভাবসম্পন্ন; সুতরাং ক্রুদ্ধ হইয়া শাপাগ্নিদ্বারা দগ্ধ করিতেও পারেন ॥৪॥

অতএব কল্যাণি! তুমি কি ইচ্ছা কর? শুভাননে! তাহা তুমি বল।" কিন্তু রাণী রাজার সেই কথা শুনিয়া কোন কথাই বলিলেন না ॥৫॥

তখন মহিষীর সহিত রাজাকে সেইরূপ দুঃখিত দেখিয়া লোপামুদ্রা আসিয়া উপযুক্ত সময়েই এই কথা বলিল—॥৬॥

"রাজা! আপনি আমার জন্য দুঃখ করিবেন না, আমাকে অগস্ত্যের হস্তে সমর্পণ করুন; পিতা! আমাদ্বারা নিজেকে রক্ষা করুন" ॥৭॥

---

(৫) শ্লোকঃ বা ব পি নি নাস্তি।

দুহিতুর্বচনাদ্রাজা সোঽগস্ত্যায় মহাত্মনে।
লোপামুদ্রাং ততঃ প্রাদাদ্বিধিপূর্ব্বং বিশাংপতে! ॥৮॥
প্রাপ্য ভার্য্যামগস্ত্যস্তু লোপামুদ্রামভাষত।
মহার্হাণ্যুৎসৃজৈতানি বাসাংস্যাভরণানি চ ॥৯॥
ততঃ সা দর্শনীয়ানি মহার্হাণি তনূনি চ।
সমুৎসসর্জ্জ রম্ভোরূর্বসনান্যায়তেক্ষণা ॥১০॥
ততশ্চীরাণি জগ্রাহ বল্কলান্যজিনানি চ।
সমানব্রতচর্য্যা চ বভূবায়তলোচনা ॥১১॥
গঙ্গাদ্বারমথাগম্য ভগবানৃষিসত্তমঃ।
উগ্রমাতিষ্ঠত তপঃ সহ পত্ন্যানুকূলয়া ॥১২॥
সা প্রীতা বহুমানাচ্চ পতিং পর্য্যচরত্তদা।
অগস্ত্যশ্চ পরাং প্রীতিং ভার্য্যায়ামাচরৎ প্রভুঃ ॥১৩॥

---

ভারতকৌমুদী

দুহিতুরিতি। প্রাদাৎ, বয়স্থায়া লোপামুদ্রায়া এব সম্মতিদর্শনাদিত্যাশয়ঃ ॥৮॥
প্রাপ্যেতি। উৎসৃজ ত্যজ, তপস্বিভার্য্যায়া ঈদৃশপরিচ্ছদস্যাযুক্তত্বাদিতি ভাবঃ ॥৯॥
তত ইতি। দর্শনীয়ানি সুন্দরাণি, মহার্হাণি মহামূল্যানি, তনূনি সূক্ষ্মাণি ॥১০॥
তত ইতি। চীরাণি কৌপীনানি। সমানব্রতচর্য্যা ভর্ত্তুস্তুল্যনিয়মচারিণী ॥১১॥
গঙ্গেতি। উগ্রং ভয়ঙ্করম্, আতিষ্ঠত অবালম্বত ॥১২॥

---

নরনাথ! তাহার পর রাজা বয়স্থা কন্যার বচন অনুসারে মহাত্মা অগস্ত্যের হস্তে তাহাকে যথাবিধানে সম্প্রদান করিলেন ॥৮॥

তদনন্তর অগস্ত্য লোপামুদ্রাকে ভার্য্যা লাভ করিয়া বলিলেন—"তুমি এই সকল মহামূল্য বস্ত্র ও অলঙ্কার পরিত্যাগ কর" ॥৯॥

তৎপরে রম্ভোরূ ও আয়তনয়না লোপামুদ্রা সুদৃশ্য, মহামূল্য ও সূক্ষ্ম বস্ত্র সকল পরিত্যাগ করিলেন ॥১০॥

তাহার পর তিনি কৌপীন, বল্কল ও মৃগচর্ম্ম ধারণ করিলেন এবং ভর্ত্তার সমান-ব্রতচারিণী হইলেন ॥১১॥

তদনন্তর ভগবান্ অগস্ত্য গঙ্গাদ্বারে আসিয়া অনুকূলা পত্নীর সহিত মিলিত হইয়া ভয়ঙ্কর তপস্যা করিতে আরম্ভ করিলেন ॥১২॥

তখন লোপামুদ্রা সন্তুষ্ট থাকিয়া অত্যন্ত আদরের সহিত পতির পরিচর্য্যা করিতে লাগিলেন; প্রভাবশালী অগস্ত্যও ভার্য্যার প্রতি অত্যন্ত ভালবাসা জানাইতে থাকিলেন ॥১৩॥

ততো বহুতিথে কালে লোপামুদ্রাং বিশাংপতে ! ।
তপসা দ্যোতিতাং স্নাতাং দদর্শ ভগবানৃষিঃ ॥১৪॥
স তস্যাঃ পরিচারেণ শৌচেন চ দমেন চ ।
শ্রিয়া রূপেণ চ প্রীতো মৈথুনায়াজুহাব তাম্ ॥১৫॥
ততঃ সা প্রাঞ্জলির্ভূত্বা লজ্জমানেব ভাবিনী ।
তদা সপ্রণয়ং বাক্যং ভগবন্তমথাব্রবীৎ ॥১৬॥
অসংশয়ং প্রজাহেতোর্ভার্য্যাং পতিরবিন্দত ।
যা তু ত্বয়ি মম প্রীতিস্তামৃষে ! কর্ত্তুমর্হসি ॥১৭॥
যথা পিতুর্গৃহে বিপ্র ! প্রাসাদে শয়নং মম ।
তথাবিধে ত্বং শয়নে মামুপৈতুমিহার্হসি ॥১৮॥
ইচ্ছামি ত্বাং স্রগ্বিনঞ্চ ভূষণৈশ্চ বিভূষিতম্ ।
উপসর্ত্তুং যথাকামং দিব্যাভরণভূষিতা ॥১৯॥

---

ভারতকৌমুদী

সেতি । বহুমানাদত্যাদরাৎ । পরাং পরমাম্, প্রীতিং প্রণয়ম্ ॥১৩॥
তত ইতি । স্নাতাং প্রথমরজোদর্শনানন্তরং কৃতস্নানাম্ ॥১৪॥
স ইতি । দমেন ইন্দ্রিয়নিগ্রহেণ । শ্রিয়া লাবণ্যেন, রূপেণ সৌন্দর্য্যেণ ॥১৫॥
তত ইতি । ভাবিনী অনুরাগবতী । ভগবন্তম্ অগস্ত্যম্ ॥১৬॥
অসংশয়মিতি । প্রজাহেতোঃ পুত্রার্থম্ । ভার্য্যাং মাম্, পতির্ভবান্ । যা যৎকারণা ॥১৭॥
যথেতি । শয়নং মহার্হা শয্যা । উপৈতুমুপগন্তুম্ ॥১৮॥
ইচ্ছামীতি । স্রগ্বিনং মাল্যবন্তম্ । ইচ্ছামি, স্ত্রীণাং পরিচ্ছদস্য লোভনীয়ত্বাৎ ॥১৯॥

---

নরনাথ ! তাহার পর অনেক দিন অতীত হইলে একদা ভগবান্ অগস্ত্য তপস্যাপ্রভাবে উজ্জ্বলাঙ্গী লোপামুদ্রাকে ঋতুস্নাতা দর্শন করিলেন ॥১৪॥

লোপামুদ্রার পরিচর্য্যা, পবিত্রতা, ইন্দ্রিয়দমন, লাবণ্য ও সৌন্দর্য্যের গুণে প্রীত হইয়া অগস্ত্য তাঁহাকে মৈথুনের জন্য আহ্বান করিলেন ॥১৫॥

তখন অনুরাগিণী লোপামুদ্রা কৃতাঞ্জলি হইয়া, যেন লজ্জার ভাব দেখাইয়া, প্রণয়ের সহিত অগস্ত্যকে এই কথা বলিলেন—॥১৬॥

"ঋষি ! নিশ্চয়ই আপনি আমাকে পুত্রের জন্যই ভার্য্যারূপে গ্রহণ করিয়াছেন ; অতএব যাহাতে আপনার বিষয়ে আমার প্রীতি জন্মে, আপনি তাহা করুন ॥১৭॥

ব্রাহ্মণ ! আমার পিতৃগৃহে অট্টালিকার ভিতরে আমার যেমন শয্যা ছিল, তেমন শয্যাতেই আপনি আমার সহিত সঙ্গম করুন ॥১৮॥

অন্যথা নোপতিষ্ঠেয়ং চীরকাষায়বাসিনী।
নৈবাপবিত্রো বিপ্রর্ষে! ভূষণোঽয়ং কথঞ্চন ॥২০॥
অগস্ত্য উবাচ।
ন তে ধনানি বিদ্যন্তে লোপামুদ্রে! তথা মম।
যথাবিধানি কল্যাণি! পিতুস্তব সুমধ্যমে! ॥২১॥
লোপামুদ্রোবাচ।
ঈশোঽসি তপসা সর্ব্বং সমাহর্ত্তুং তপোধন!।
ক্ষণেন জীবলোকে যদ্বসু কিঞ্চন বিদ্যতে ॥২২॥
অগস্ত্য উবাচ।
এবমেতদ্‌যথাত্থ ত্বং তপোব্যয়করন্তু তৎ।
যথা তু মে ন নশ্যেত তপস্তন্মাং প্রচোদয় ॥২৩॥

ভারতকৌমুদী

অন্যথেতি। অয়ং চীরাদিভূর্ষণঃ পরিচ্ছদঃ, কথঞ্চনাপি অপবিত্রো নৈব কার্য্যঃ ॥২০॥
নেতি। উত্তমপরিচ্ছদসংগ্রহে ধনাবশ্যকতয়া তদভাবে কথং তৎসংগ্রহ ইত্যাশয়ঃ ॥২১॥
ঈশ ইতি। ঈশঃ সমর্থঃ। সমাহর্ত্তুং সমানেতুম্। বসু ধনম্ ॥২২॥
এবমিতি। আত্থ ব্রবীষি। তপসো ব্যয়করং ক্ষয়জনকম্। তত্তস্মিন্ বিষয়ে ॥২৩॥

ভারতভাবদীপঃ

যদেতি ॥১॥ নিবেশে বিবাহে ॥২—১৩॥ স্নাতাং ঋতাবিতি শেষঃ ॥১৪॥ পরিচারেণ সেবয়া ॥১৫—১৯॥ ভূষণোঽয়ং চীরকাষায়াদিস্তপস্বিনাম, শ্লাঘ্যোঽয়ং সামগ্রীকলাপো ভোগ-

আর, আপনি মাল্যধারণপূর্ব্বক নানাবিধ অলঙ্কারে অলঙ্কৃত হউন, আমিও দিব্য অলঙ্কারে অলঙ্কৃত হই, তাহার পরই আমি অভিলাষ অনুসারে আপনার সহিত মিলিত হইতে ইচ্ছা করি ॥১৯॥

না হইলে, আমি গৈরিক কৌপীন ধারণ করিয়া আপনার নিকট যাইব না। কারণ, ব্রহ্মর্ষি! এই পরিচ্ছদকে কোন প্রকারেই অপবিত্র করা উচিত নহে" ॥২০॥

অগস্ত্য বলিলেন—"কল্যাণি! সুমধ্যমে! লোপামুদ্রে! তোমার পিতার যেমন ধন আছে, তেমন ধন ত তোমারও নাই, আমারও নাই" ॥২১॥

লোপামুদ্রা বলিলেন—"তপোধন! এই জীবলোকে যে কিছু ধন আছে, আপনি তপোবলে ক্ষণকালমধ্যে সে সমস্তই ত আনয়ন করিতে সমর্থ হন" ॥২২॥

অগস্ত্য বলিলেন—"তুমি যাহা বলিলে, তাহা সত্য; কিন্তু তাহা তপস্যার ক্ষয় জন্মায়; অতএব যাহাতে তপস্যার ক্ষয় না হয়, সেই বিষয়ে আমাকে প্রণোদিত কর" ॥২৩॥

লোপামুদ্রোবাচ।

অল্পাবশিষ্টঃ কালোঽয়মৃতোর্মম তপোধন ! ।
ন চান্যথাহমিচ্ছামি ত্বামুপৈতুং কথঞ্চন ॥২৪॥
ন চাপি ধর্ম্মমিচ্ছামি বিলোপ্তুং তে কথঞ্চন ।
এবন্তু মে যথাকামং সম্পাদয়িতুমর্হসি ॥২৫॥

অগস্ত্য উবাচ।

যদ্যেষ কামঃ সুভগে ! তব বুদ্ধ্যা বিনিশ্চিতঃ ।
হর্ত্তুং গচ্ছাম্যহং ভদ্রে ! চর কামমিহ স্থিতা ॥২৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়ামগস্ত্যোপাখ্যানে একাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

অল্পেতি। ঋতোঃ ষোড়শদিনাত্মকস্য ঋতুকালস্য, ষোড়শর্ত্তুনিশাঃ স্ত্রীণাং তাসু যুগ্মাসু সংবিশেৎ" ইতি মনুবচনাৎ। অন্যথা পূর্ব্বোক্তাদন্যরূপেণ ॥২৪॥

নেতি। ধর্ম্মং বিলোপ্তুং ধনজননেন তপঃক্ষয়ং কর্ত্তুম্। কামোঽভিলাষঃ ॥২৫॥

যদীতি। হর্ত্তুং ধনমাহর্ত্তুম্। প্রার্থনয়া ধনাহরণে ন তপঃক্ষয় ইতি ভাবঃ। কামম্ অভীষ্টং গৃহস্থকার্য্যম্, চর কুরু, ইহ আশ্রম এব ॥২৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াম্ একাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ.

সম্পর্কেণাপবিত্রো নৈব ভবত্বিতি শেষঃ ॥২০—২৩॥ ঋতোঃ কালঃ ষোড়শদিনানি তেষল্পোঽবশিষ্টঃ ॥২৪—২৬॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাশীতিতমোঽধ্যায়ঃ ॥৮১॥

লোপামুদ্রা বলিলেন—"তপোধন! আমার এই ঋতুকাল অল্পমাত্র অবশিষ্ট রহিয়াছে; অথচ আমি অন্য কোন প্রকারেই আপনার সহিত সম্মিলিত হইতে ইচ্ছা করি না ॥২৪॥

আবার কোন প্রকারে আপনার ধর্ম্মলোপও করিতে ইচ্ছা করি না; অথচ আমার অভীষ্ট সম্পাদনও আপনার করিতে হইবে" ॥২৫॥

অগস্ত্য বলিলেন—"সুন্দরি! তোমার বুদ্ধি যদি এই কামনাই স্থির করিয়া থাকে, তবে আমি ধন আহরণ করিবার জন্য চলিলাম; তুমি এইখানে থাকিয়াই অভীষ্ট গৃহকার্য্য করিতে থাক" ॥২৬॥

* '...সপ্তনবতিতমঃ...' —বা ব কা পি, '...পঞ্চনবতিতমঃ' —নি।

# দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ।

—:❀:—

লোমশ উবাচ।

ততো জগাম কৌরব্য! সোঽগস্ত্যো ভিক্ষিতুং বসু।
শ্রুতর্বাণং মহীপালং যং বেদাভ্যধিকং নৃপৈঃ ॥১॥
স বিদিত্বা তু নৃপতিঃ কুম্ভযোনিমুপাগতম্।
বিষয়ান্তে সহামাত্যঃ প্রত্যগৃহ্লাৎ সুসৎকৃতম্ ॥২॥
অস্মৈ চার্ঘ্যং যথান্যায়মানীয় পৃথিবীপতিঃ।
প্রাঞ্জলিঃ প্রণতো ভূত্বা পপ্রচ্ছাগমনেঽর্থিতাম্ ॥৩॥

অগস্ত্য উবাচ।

বিত্তার্থিনমনুপ্রাপ্তং বিদ্ধি মাং পৃথিবীপতে!।
যথাশক্ত্যবিহিংস্যান্যান্ সংবিভাগং প্রযচ্ছ মে ॥৪॥

---

ভারতকৌমুদী

তত ইতি। হে কৌরব্য! ততঃ সোঽগস্ত্যঃ, বসু ধনম্, ভিক্ষিতুং যাচিতুম্, শ্রুতর্বাণং নাম মহীপালং জগাম, যং শ্রুতর্বাণম্, নৃপৈঃ রাজান্তরেভ্যঃ, অভ্যধিকম্ অধিকধনম্, বেদ বেত্তি স্ম। শ্রুতা বিখ্যাতা অর্বন্তঃ অশ্বা যস্য স শ্রুতর্বা, পৃষোদরাদিত্বাদকারলোপঃ ॥১॥

স ইতি। কুম্ভযোনিমগস্ত্যম্। বিষয়ান্তে স্বরাজ্যপ্রান্তে, সুসৎকৃতমত্যাদৃতম্ ॥২॥

অস্মা ইতি। আগমনে অর্থিতাং প্রয়োজনবত্ত্বং প্রয়োজনমিত্যর্থঃ, পপ্রচ্ছ ॥৩॥

বিত্তেতি। বিত্তার্থিনং ধনার্থিনম্। অন্যান্ অবিহিংস্য অপীড়য়িত্বা অন্যেষাং পীড়া যথা ন স্যাত্তথেত্যর্থঃ, সংবিভজ্যত ইতি সংবিভাগো যাচকেভ্যো বিভক্তোঽর্থস্তম্ ॥৪॥

---

লোমশ বলিলেন—"কুরুনন্দন! তাহার পর অগস্ত্য ধন প্রার্থনা করিবার জন্য শ্রুতর্বারাজার নিকট গেলেন; যাঁহাকে তিনি অন্যান্য রাজা হইতে অধিক ধনী বলিয়া জানিতেন ॥১॥

অগস্ত্যমুনি আপন রাজ্যসীমান্তে আসিয়াছেন জানিয়া শ্রুতর্বারাজা মন্ত্রীদের সহিত যাইয়া বিশেষ আদর করিয়া অগস্ত্যকে আনয়ন করিলেন ॥২॥

এবং তিনি অগস্ত্যকে যথানিয়মে অর্ঘ্যদান করিয়া, কৃতাঞ্জলি ও অবনত হইয়া, তাঁহার আগমনের প্রয়োজন জিজ্ঞাসা করিলেন ॥৩॥

অগস্ত্য বলিলেন—"রাজা! আপনি অবগত হউন যে, আমি ধনার্থী হইয়া

---

(৩)…প্রাঞ্জলিঃ প্রয়তো ভূত্বা—বা ব কা নি।

লোমশ উবাচ।

তত আয়ব্যয়ৌ পূর্ণৌ তস্মৈ রাজা ন্যবেদয়ৎ।
অতো বিদ্বন্নুপাদৎস্ব যদত্র বসু মন্যসে ॥৫॥
তত আয়ব্যয়ৌ দৃষ্ট্বা সমৌ সমমতির্দ্বিজঃ।
সর্ব্বথা প্রাণিনাং পীড়ামুপাদানাদমন্যত ॥৬॥
স শ্রুতর্ব্বাণমাদায় ব্রধ্নশ্বমগমত্ততঃ।
স চ তৌ বিষয়স্যান্তে প্রত্যগৃহ্লাদ্‌যথাবিধি ॥৭॥
তয়োরর্ঘ্যঞ্চ পাদ্যঞ্চ ব্রধ্নশ্বঃ প্রত্যবেদয়ৎ।
অনুজ্ঞাপ্য চ পপ্রচ্ছ প্রয়োজনমুপক্রমে ॥৮॥

ভারতকৌমুদী

তত ইতি। পূর্ণৌ পর্য্যাপ্তৌ। উপাদৎস্ব গৃহাণ, বসু উদ্বৃত্তং ধনম্ ॥৫॥

তত ইতি। সমমতিঃ সর্ব্বপ্রাণিষু সমানবুদ্ধিঃ। উপাদানাদাত্মনা ধনগ্রহণাৎ ॥৬॥

স ইতি। শ্রুতর্ব্বণ আদানন্ত প্রার্থনাগৌরবজ্ঞাপনেন ধনগ্রহণাবশ্যম্ভাবার্থম্। পরত্রাপ্যেবম। ব্রধ্নং জয়মূলমশ্বো যস্য তং ব্রধ্নশ্বং নাম নৃপম্। পূর্ব্ববদকারলোপঃ ॥৭॥

তয়োরিতি। অনুজ্ঞাপ্য স্বভবনগমনানুমতিং কারয়িত্বা, উপক্রমে আগমনে ॥৮॥

ভারতভাবদীপঃ

তত ইতি। যং বেদ বেত্তি ॥১॥ বিষয়ান্তে দেশসীমান্তে ॥২॥ আগমনে নিমিত্তভূতামর্থিতাং কিমিচ্ছন্নাগতোঽসীতি পপ্রচ্ছেত্যর্থঃ ॥৩—৫॥ উপাদানাৎ ধনগ্রহণাৎ ॥৬—৭॥ উপ-

আসিয়াছি; সুতরাং অন্যের যাহাতে কষ্ট না হয়, এমনভাবে শক্তি অনুসারে আমাকে ধন দান করুন” ॥৪॥

লোমশ বলিলেন—“তৎপরে রাজা তাঁহাকে বলিলেন যে, আমার আয় ও ব্যয় সমান; অতএব এখানে ধন উদ্বৃত্ত হয় বলিয়া যদি মনে করেন, তবে গ্রহণ করিতে পারেন” ॥৫॥

তাহার পর সর্ব্বত্র সমজ্ঞানী অগস্ত্য শ্রুতর্ব্বারাজার আয় ও ব্যয় সমান দেখিয়া তাহা হইতে গ্রহণ করিলে অন্য প্রাণীদের সর্ব্বপ্রকারেই কষ্ট হইবে বলিয়া মনে করিলেন ॥৬॥

তদনন্তর অগস্ত্য শ্রুতর্ব্বারাজাকে লইয়া ব্রধ্নশ্বরাজার নিকট গেলেন; তখন ব্রধ্নশ্বরাজাও আপন রাজ্যসীমান্তে যাইয়া যথাবিধানে তাঁহাদিগকে গ্রহণ করিলেন ॥৭॥

এবং তিনি অগস্ত্যমুনি ও শ্রুতর্ব্বারাজাকে অর্ঘ্য নিবেদন করিলেন, পরে আপন ভবনে যাইবার অনুমতি করাইয়া তাঁহাদের আগমনের প্রয়োজন জিজ্ঞাসা করিলেন ॥৮॥

অগস্ত্য উবাচ।

বিত্তকামাবিহ প্রাপ্তৌ বিদ্ধ্যাবাং পৃথিবীপতে!।
যথাশক্ত্যবিহিংস্যান্যান্ সংবিভাগং প্রয়চ্ছ নৌ ॥৯॥

লোমশ উবাচ।

তত আয়ব্যয়ৌ পূর্ণৌ তাভ্যাং রাজা ন্যবেদয়ৎ।
অতো জ্ঞাত্বা তু গৃহ্ণীতং যদত্র ব্যতিরিচ্যতে ॥১০॥
তত আয়ব্যয়ৌ দৃষ্ট্বা সমৌ সমমতির্দ্বিজঃ।
সর্ব্বথা প্রাণিনাং পীড়ামুপাদানাদমন্যত ॥১১॥
পৌরুকুৎসং ততো জগ্মুস্ত্রসদস্যুং মহাধনম্।
অগস্ত্যশ্চ শ্রুতর্ব্বা চ ব্রধ্নশ্বশ্চ মহীপতিঃ ॥১২॥
ত্রসদস্যুশ্চ তান্ দৃষ্ট্বা প্রত্যগৃহ্ণাদ্‌যথাবিধি।
অভিগম্য মহারাজ! বিষয়ান্তে মহামনাঃ ॥১৩॥
অর্চ্চয়িত্বা যথান্যায়মিক্ষ্বাকুরাজসত্তমঃ।
সমস্তাংশ্চ ততোঽপৃচ্ছৎ প্রয়োজনমুপক্রমে ॥১৪॥

ভারতকৌমুদী

বিত্তেতি। বিত্তকামৌ ধনার্থিনৌ, প্রাপ্তৌ আগতৌ। নৌ আবাভ্যাম্ ॥৯॥
তত ইতি। রাজা ব্রধ্নশ্বঃ। গৃহ্ণীতং যুবাম্। ব্যতিরিচ্যতে উদ্বৃত্তং ভবতি ॥১০॥
তত ইতি। প্রাগ্‌ব্যাখ্যাতমিদম্ ॥১১॥
পৌর্ব্বিতি। পৌরুকুৎসং পুরুকুৎসাপত্যম্। ত্রসা ভীতা দস্যবো যস্মাত্তং নাম ॥১২॥
ত্রসেতি। বিষয়ান্তে স্বরাজ্যসীমান্তে ॥১৩॥

অগস্ত্য বলিলেন—"রাজা! আপনি অবগত হউন যে, আমরা ধনার্থী হইয়া এখানে আসিয়াছি; অতএব যাহাতে অন্যের কষ্ট না হয়, এমন ভাবে শক্তি অনুসারে আমাদিগকে ধন দান করুন" ॥৯॥

লোমশ বলিলেন—"তাহার পর ব্রধ্নশ্বরাজা তাঁহাদিগকে জানাইলেন যে, আমার আয় ও ব্যয় সমান; সুতরাং আপনারা জানিয়া—যাহা উদ্বৃত্ত থাকে, তাহা গ্রহণ করুন" ॥১০॥

তদনন্তর সর্ব্বত্র সমজ্ঞানী অগস্ত্য তাঁহারও আয়-ব্যয় সমান দেখিয়া, তাহা হইতে গ্রহণ করিলে, প্রাণিগণের সর্ব্বপ্রকারেই কষ্ট হইবে মনে করিলেন ॥১১॥

তখন অগস্ত্যমুনি এবং শ্রুতর্ব্বা ও ব্রধ্নশ্বরাজা সে স্থান হইতে পুরুকুৎসবংশীয় মহাধনী ত্রসদস্যুরাজার নিকট গমন করিলেন ॥১২॥

মহারাজ! মহামনা ত্রসদস্যুরাজাও আপন রাজ্যসীমান্তে যাইয়া, তাঁহাদিগকে দেখিয়া যথাবিধানে গ্রহণ করিলেন ॥১৩॥

অগস্ত্য উবাচ।

বিত্তকামানিহ প্রাপ্তান্ বিদ্ধি নঃ পৃথিবীপতে !।
যথাশক্ত্যবিহিংস্যান্যান্ সংবিভাগং প্রয়চ্ছ নঃ ॥১৫॥

লোমশ উবাচ।

তত আয়ব্যয়ৌ পূর্ণৌ তেষাং রাজা ন্যবেদয়ৎ।
এতজ্ জ্ঞাত্বা হ্যুপাদদ্ধং যদত্র ব্যতিরিচ্যতে ॥১৬॥
তত আয়ব্যয়ৌ দৃষ্ট্বা সমৌ সমমতির্দ্বিজঃ।
সর্ব্বথা প্রাণিনাং পীড়ামুপাদানাদমন্যত ॥১৭॥
ততঃ সর্ব্বে সমেত্যাথ তে নৃপাস্তং মহামুনিম্।
ইদমূচুর্মহারাজ ! সমবেক্ষ্য পরস্পরম্ ॥১৮॥
অয়ং বৈ দানবো ব্রহ্মন্নিল্বলো বসুমান্ ভুবি।
তমভিক্রম্য সর্ব্বেঽদ্য বয়ঞ্চার্থামহে বসু ॥১৯॥

ভারতকৌমুদী

অর্চ্চয়িত্বেতি। ইক্ষ্বাকুরাজেষু ইক্ষ্বাকুবংশীয়নৃপতিষু সত্তমঃ শ্রেষ্ঠতমঃ ॥১৪॥
বিত্তেতি। প্রাপ্তান্ আগতান্, বিদ্ধি জানীহি, নঃ অস্মান্। নঃ অস্মভ্যম্ ॥১৫॥
তত ইতি। রাজা ত্রসদস্যুঃ। উপাদদ্ধং গৃহ্নীত। ব্যতিরিচ্যতে উদ্বর্ত্ততে ॥১৬॥
তত ইতি। প্রাগ্ ব্যাখ্যাতমিদম্ ॥১৭॥
তত ইতি। সমেত্য মিলিত্বা, তে নৃপাঃ শ্রুতর্ব্ব-ব্রধ্নশ্ব-ত্রসদস্যবঃ ॥১৮॥
অয়মিতি। বসুমান্ ধনী। অভিক্রম্য গত্বা। বসু ধনম্ ॥১৯॥

তৎপরে ইক্ষ্বাকুবংশীয়রাজশ্রেষ্ঠ ত্রসদস্যু যথানিয়মে সকলের পূজা করিয়া তাঁহাদের আগমনের কারণ জিজ্ঞাসা করিলেন ॥১৪॥

অগস্ত্য বলিলেন—"রাজা ! আপনি অবগত হউন যে, আমরা এখানে ধনপ্রার্থী হইয়া আসিয়াছি ; অতএব অন্যের কষ্ট না হয়, এমন ভাবে শক্তি অনুসারে আমাদিগকে ধন দান করুন" ॥১৫॥

লোমশ বলিলেন—"তাহার পর ত্রসদস্যুরাজা তাঁহাদের নিকট জানাইলেন যে, আমার আয়-ব্যয় সমান ; ইহা জানিয়াও যাহা উদ্বৃত্ত দেখেন, তাহা গ্রহণ করুন" ॥১৬॥

তদনন্তর সর্ব্বত্র সমজ্ঞানী অগস্ত্য তাঁহারও আয়-ব্যয় সমান দেখিয়া, ধন গ্রহণ করিলে অন্যান্য প্রাণীর সর্ব্বপ্রকারেই কষ্ট হইবে বলিয়া মনে করিলেন ॥১৭॥

মহারাজ ! তাহার পর সেই রাজারা সকলে মিলিত হইয়া, পরস্পর পর্য্যালোচনা করিয়া মহর্ষি অগস্ত্যকে এই কথা বলিলেন—॥১৮॥

লোমশ উবাচ। †

তেষাং তদাসীদ্রুচিতমিল্বলস্যৈব ভিক্ষণম্।
ততস্তে সহিতা রাজন্নিল্বলং সমুপাদ্রবন্ ॥২০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াম্ অগস্ত্যোপাখ্যানে দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

লোমশ উবাচ।

ইল্বলস্তান্ বিদিত্বা তু মহর্ষিসহিতান্ নৃপান্।
উপস্থিতান্ সহামাত্যো বিষয়ান্তেঽভ্যপূজয়ৎ ॥১॥

ভারতকৌমুদী

তেষামিতি। রুচিতং সম্মতম্, ধনিত্বেন জ্ঞাতত্বাদিতি ভাবঃ। সমুপাদ্রবন্ অগচ্ছন্ ॥২০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ইল্বল ইতি। অমাত্যৈঃ সহেতি সহামাত্যঃ, বিষয়ান্তে স্বরাজ্যসীমান্তে ॥১॥

ভারতভাবদীপঃ

ক্রমে আগমনে ॥৮॥ নৌ আবাভ্যাম্ ॥৯—১৮॥ বসুমান্ ধনবান্ ॥১৯॥ অধ্যায়তাৎপর্য্যম্—ব্রাহ্মণেনাপি হিংসাপূর্ব্বকং ভিক্ষা ন কর্ত্তব্যেতি ॥২০॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ ॥৮২॥

"মহর্ষি! এই ইল্বলদানব জগতের মধ্যেই ধনী; অতএব আজ আমরা সকলে উহার নিকট যাইয়া ধন প্রার্থনা করি" ॥১৯॥

লোমশ বলিলেন—"রাজা! তখন তাঁহাদের ইল্বলের নিকট প্রার্থনা করাই সর্ব্বসম্মত হইল; তাই তাঁহারা মিলিত হইয়া ইল্বলের নিকটই গেলেন" ॥২০॥

—:*:—

লোমশ বলিলেন—"রাজারা মহর্ষি অগস্ত্যের সহিত আপন রাজ্যের সীমান্তে উপস্থিত হইয়াছেন, ইহা জানিয়া ইল্বল মন্ত্রিবর্গের সহিত যাইয়া তাঁহাদের সম্মান করিল ॥১॥

† বৈশম্পায়ন উবাচ—পি। (২০) তেষাং তদাসীদ্রুচিতম্—বা ব কা নি। * '...অষ্টনবতিতমঃ...'—বা ব কা পি, '...ষণ্ণবতিতমঃ...'—নি। (১)...বিষয়ান্তে হ্যপূজয়ৎ—বা ব কা নি।

তেষাং ততোঽসুরশ্রেষ্ঠস্ত্বাতিথ্যমকরোত্তদা।
সুসংস্কৃতেন কৌরব্য! ভ্রাত্রা বাতাপিনা তদা ॥২॥
ততো রাজর্ষয়ঃ সর্ব্বে বিষণ্ণা গতচেতসঃ।
বাতাপিং সংস্কৃতং দৃষ্ট্বা মেষভূতং মহাসুরম্ ॥৩॥
অথাব্রবীদগস্ত্যস্তান্ রাজর্ষীনৃষিসত্তমঃ।
বিষাদো বো ন কর্ত্তব্যো হ্যহং ভোক্ষ্যে মহাসুরম্ ॥৪॥
ধুর্য্যাসনমথাসাদ্য নিষসাদ মহানৃষিঃ।
তং পর্য্যবেশয়দ্দৈত্য ইল্বলঃ প্রহসন্নিব ॥৫॥
অগস্ত্য এব কৃৎস্নন্তু বাতাপিং বুভুজে ততঃ।
ভুক্তব্যবত্যসুরো হ্বানমকরোত্তস্য চেল্বলঃ ॥৬॥
ততো বায়ুঃ প্রাদুরভূদধস্তস্য মহাত্মনঃ।
শব্দেন মহতা তাত! গর্জ্জন্নিব মহাঘনঃ ॥৭॥

ভারতকৌমুদী

তেষামিতি। অসুরশ্রেষ্ঠ ইল্বলঃ। সুসংস্কৃতেন ছিত্ত্বা পক্বেন ॥২॥
তত ইতি। বিষণ্ণা গতচেতসস্তিরোহিতকর্ত্তব্যবুদ্ধয়শ্চাভবন্। সংস্কৃতং পক্বম্ ॥৩॥
অথেতি। বো যুষ্মাকম্। অহং হি অহমেব। অতো যুষ্মাকমনিষ্টাশঙ্কা নাস্তি ॥৪॥
ধুর্য্যেতি। ধুর্য্যাসনং প্রধানপীঠম্। নিষসাদ ভোক্তুমুপবিবেশ ॥৫॥
অগস্ত্য ইতি। কৃৎস্নং সর্ব্বম্। হ্বানমাহ্বানম্, তস্য বাতাপেঃ ॥৬॥

---

কুরুনন্দন! তাহার পর তখনই ইল্বল, ভ্রাতা বাতাপিকে ছেদন ও রন্ধন করিয়া তখনই তাঁহাদের অতিথিসৎকার করিতে প্রবৃত্ত হইল ॥২॥

তদনন্তর মহাসুর বাতাপি মেষ হইল এবং তাহাকে ছেদন ও রন্ধন করিল, ইহা দেখিয়া রাজর্ষিরা সকলেই বিষণ্ণ ও কর্ত্তব্যজ্ঞানহীন হইলেন ॥৩॥

তৎপরে মহর্ষি অগস্ত্য সেই রাজর্ষিগণকে বলিলেন—"আপনারা বিষণ্ণ হইবেন না; আমিই মহাসুরকে ভক্ষণ করিব" ॥৪॥

তাহার পর মহর্ষি যাইয়া প্রধান আসনে উপবেশন করিলেন; তখন ইল্বলদৈত্য হাসিতে হাসিতেই যেন তাঁহাকে পরিবেশন করিল ॥৫॥

তদনন্তর অগস্ত্যই বাতাপির সমস্ত মাংস ভোজন করিলেন; তিনি ভোজন করিলে, ইল্বল (পূর্ব্বের ন্যায়ই) বাতাপিকে আহ্বান করিল ॥৬॥

বৎস! তাহার পর মহামেঘগর্জ্জনের ন্যায় একটা বায়ু মহাশব্দে মহাত্মা অগস্ত্যের অধোদেশ দিয়া নির্গত হইয়া গেল ॥৭॥

---

(৭)…গর্জ্জন্নিব যথা ঘনঃ—বা ব কা নি।

বাতাপে! নিষ্ক্রমস্বেতি পুনঃ পুনরুবাচ হ।
তং প্রহস্যাব্রবীদ্রাজন্নগস্ত্যো মুনিসত্তমঃ ॥৮॥
কুতো নিষ্ক্রমিতুং শক্তো ময়া জীর্ণস্তু সোঽসুরঃ।
ইল্বলস্তু বিষণ্ণোঽভূদ্দৃষ্ট্বা জীর্ণং মহাসুরম্ ॥৯॥
প্রাঞ্জলিশ্চ সহামাত্যৈরিদং বচনমব্রবীৎ।
কিমর্থমুপযাতাঃ স্থ ব্রূত কিং করবাণি বঃ ॥১০॥
প্রত্যুবাচ ততোঽগস্ত্যঃ প্রহসন্নিল্বলং তদা।
ঈশং হ্যসুর! বিদ্মস্ত্বাং বয়ং সর্ব্বে ধনেশ্বরম্ ॥১১॥
এতে চ নাতিধনিনো ধনার্থশ্চ মহান্ মম।
যথাশক্ত্যবিহিংস্যান্যান্ সংবিভাগং প্রয়চ্ছ নঃ ॥১২॥
ততোঽভিবাদ্য তমৃষিমিল্বলো বাক্যমব্রবীৎ।
দিৎসিতং যদি বেৎসি ত্বং ততো দাস্যামি তে বসু ॥১৩॥

---

ভারতকৌমুদী

তত ইতি। তস্য অগস্ত্যস্য। অত্র গর্জ্জনমেবোপমানম্, মহাঘনো মহামেঘঃ ॥৭॥
বাতাপ ইতি। উবাচ, ইল্বল এবেতি শেষঃ। তমিল্বলম্ ॥৮॥
কুত ইতি। মহাসুরং বাতাপিং জীর্ণং দৃষ্ট্বা অনাগমনাদবগম্য ॥৯॥
প্রেতি। অব্রবীৎ, ইল্বল ইতি শেষঃ। উপযাতা আগতাঃ স্থ যূয়ম্ ॥১০॥
প্রতীতি। ঈশং দানে সমর্থম্। ধনেশ্বরং মহাধনিনম্ ॥১১॥
এত ইতি। এতে চ রাজানঃ। ধনার্থঃ ধনস্য প্রয়োজনম্ ॥১২॥
তত ইতি। দিৎসিতং যুষ্মভ্যং ময়া দাতুমিষ্টম্। বসু ধনম্। মুনের্যোগবলপরীক্ষার্থ-

---

"বাতাপি! নির্গত হও" এইভাবে ইল্বল বার বার ডাকিল। রাজা! তখন মুনিশ্রেষ্ঠ অগস্ত্য হাস্য করিয়া তাহাকে বলিলেন—॥৮॥

"বাতাপি কি করিয়া নির্গত হইবে; আমি তাহাকে জীর্ণ করিয়া ফেলিয়াছি।" বাতাপি জীর্ণ হইয়া গিয়াছে জানিয়া ইল্বল বিষণ্ণ হইল ॥৯॥

এবং মন্ত্রিগণের সহিত কৃতাঞ্জলি হইয়া এই কথা বলিল—"আপনারা কিজন্য আসিয়াছেন—বলুন, আমি আপনাদের কি করিব" ॥১০॥

তাহার পর অগস্ত্য তখন হাস্য করিয়া ইল্বলকে কহিলেন—"অসুর! আমরা সকলেই জানি যে, তুমি মহাধনী এবং দান করিতে সমর্থ ॥১১॥

এ রাজারা অধিক ধনী নহেন, অথচ আমার গুরুতর ধনের প্রয়োজন; অতএব অন্যের যাহাতে কষ্ট না হয়, এমনভাবে শক্তি অনুসারে আমাদিগকে ধনদান কর" ॥১২॥

অগস্ত্য উবাচ।

গবাং দশ সহস্রাণি রাজ্ঞামেকৈকশোঽসুর ! ।
তাবদেব সুবর্ণস্য দিৎসিতং তে মহাসুর ! ॥১৪॥
মহ্যং ততো বৈ দ্বিগুণং রথশ্চৈব হিরণ্ময়ঃ ।
মনোজবৌ বাজিনৌ চ দিৎসিতং তে মহাসুর ! ॥১৫॥
জিজ্ঞাস্যতাং রথঃ সদ্যো ব্যক্ত এষ হিরণ্ময়ঃ ।
জিজ্ঞাস্যমানঃ স রথঃ কৌন্তেয়াসীদ্ধিরণ্ময়ঃ ॥১৬॥
ততঃ প্রব্যথিতো দৈত্যো দদাবভ্যধিকং বসু ।
বিরাবশ্চ সুরাবশ্চ তস্মিন্ যুক্তৌ রথে হয়ৌ ॥১৭॥

---

ভারতকৌমুদী

মিদমভিহিতম্, অন্যথা যত্নপাত্রে দানং স্যাৎ। বাতাপের্জীর্ণতাকরণন্তু স্বভাবতোঽপি স্যাৎ, জঠরাগ্নের্বৈচিত্র্যাদিতি ভাবঃ ॥১৩॥

গবামিতি। সুবর্ণস্য "পঞ্চকৃষ্ণলকো মাষস্তে সুবর্ণস্তু ষোড়শ" ইতি মনুপরিভাষিতস্য স্বর্ণমুদ্রা-বিশেষস্য, তাবদেব দশসহস্রসংখ্যানমেব, দিৎসিতং দাতুমিষ্টম্ ॥১৪॥

মহ্যমিতি। হিরণ্ময়ঃ স্বর্ণময়ঃ। মনস ইব জবো বেগো যয়োস্তৌ বাজিনাবশ্বৌ। তে ত্বয়া, দিৎসিতম্ এতৎ সর্ব্বং দাতুমিষ্টম্ ॥১৫॥

জিজ্ঞাস্যতামিতি। জিজ্ঞাস্যতাং জ্ঞাতুমিষ্যতাং পরীক্ষ্যতামিত্যর্থঃ ॥১৬॥

তত ইতি। প্রব্যথিতঃ, অগস্ত্যস্য পরীক্ষণাদিতি ভাবঃ। অভ্যধিকম্ উক্তদ্বিগুণাদপ্যতি-রিক্তম্, বসু ধনম্। বিরাবশ্চ সুরাবশ্চ নাম, হয়াবশ্বৌ ॥১৭॥

---

তাহার পর ইল্বল অগস্ত্যকে অভিবাদন করিয়া এই কথা বলিল—"আমি যাহা দিতে ইচ্ছা করিয়াছি, তাহা যদি আপনি জানিয়া থাকেন, তবেই আমি আপনাকে ধন দান করিব" ॥১৩॥

অগস্ত্য বলিলেন—"অসুর ! তুমি এই রাজাদের এক এক জনকে দশ হাজার করিয়া গরু এবং দশ হাজার করিয়া মোহর দিতে ইচ্ছা করিয়াছ ॥১৪॥

এবং তাহা অপেক্ষা দ্বিগুণ গরু, দ্বিগুণ ধন, একখানি স্বর্ণময় রথ ও মনের ন্যায় বেগবান দুইটী অশ্ব—এই সকল বস্তু আমাকে দিতে ইচ্ছা করিয়াছ ॥১৫॥

তুমি সদ্যই পরীক্ষা করিয়া দেখ—এই রথখানি স্পষ্টতই স্বর্ণময়। কুন্তীনন্দন ! তখন ইল্বল পরীক্ষায় প্রবৃত্ত হইবামাত্র সে রথখানি 'স্বর্ণময়' হইয়া গেল ॥১৬॥

তাহার পর ইল্বল অত্যন্ত দুঃখিত হইয়া উক্ত অপেক্ষাও অধিক ধন দান করিল এবং 'বিরাব' ও 'সুরাব'-নামে দুইটী অশ্ব সেই রথে সংযুক্ত করিল ॥১৭॥

উহতুস্তৌ বসূন্যাশু তান্যগস্ত্যাশ্রমং প্রতি।
সর্ব্বান্ রাজ্ঞঃ সহাগস্ত্যান্ নিমেষাদিব ভারত! ॥১৮॥
অগস্ত্যেনাভ্যনুজ্ঞাতা জগ্মূ রাজর্ষয়স্তদা।
কৃতবাংশ্চ মুনিঃ সর্ব্বং লোপামুদ্রাচিকীর্ষিতম্ ॥১৯॥

লোপামুদ্রোবাচ।

কৃতবানসি তৎ সর্ব্বং ভগবন্! মম কাঙ্ক্ষিতম্।
উৎপাদয় সকৃন্মহ্যমপত্যং বীর্য্যবত্তরম্ ॥২০॥

অগস্ত্য উবাচ।

তুষ্টোঽহমস্মি কল্যাণি! তব বৃত্তেন শোভনে!।
বিচারণামপত্যে তু তব বক্ষ্যামি তাং শৃণু ॥২১॥
সহস্রং তেঽস্তু পুত্রাণাং শতং বা দশসম্মিতম্।
দশ বা শততুল্যাঃ স্যুরেকো বাপি সহস্রজিৎ ॥২২॥

---

ভারতকৌমুদী

উহতুরিতি। তৌ হয়ৌ, বসূনি ধনানি। অগস্ত্যেন সহেতি সহাগস্ত্যাস্তান্ ॥১৮॥
অগস্ত্যেনেতি। লোপামুদ্রয়া চিকীর্ষিতং কর্ত্তুমিষ্টং শয্যাভূষণাদিকম্ ॥১৯॥
কৃতবানিতি। সকৃদেকবারমিতি বীর্য্যবত্তরত্ববিষয়ে, মহ্যং মম ॥২০॥
তুষ্ট ইতি। বৃত্তেন চরিত্রেণ। বিচারণাং বিচারম, অপত্যে সন্তানবিষয়ে ॥২১॥
সহস্রমিতি। দশসম্মিতং দশোত্তমপুত্রতুল্যম্। সহস্রজিৎ সর্ব্বথোৎকর্ষেণ ॥২২॥

ভরতনন্দন! তাহার পর সেই অশ্ব দুইটী অগস্ত্যের সহিত সমস্ত রাজাকে এবং সেই ধনগুলিকে সত্বর নিমেষের মধ্যেই যেন অগস্ত্যের আশ্রমে বহন করিয়া লইয়া গেল ॥১৮॥

তখন অগস্ত্যের অনুমতিক্রমে রাজারা চলিয়া গেলেন; অগস্ত্যও লোপামুদ্রার অভীষ্ট সমস্ত বস্তু সম্পাদন করিলেন ॥১৯॥

লোপামুদ্রা বলিলেন—"ভগবন্! আপনি আমার অভীষ্ট সমস্তই সম্পাদন করিয়াছেন, এখন আমার গর্ভে একবার বিশেষ শক্তিশালী সন্তান উৎপাদন করুন" ॥২০॥

অগস্ত্য বলিলেন—"কল্যাণি! শোভনে! তোমার চরিত্রে আমি সন্তুষ্ট হইয়াছি; এখন তোমার সন্তানের বিষয়ে একটা বিবেচনার কথা বলিব, তাহা তুমি শ্রবণ কর ॥২১॥

তোমার এক হাজার পুত্র হইবে, না—দশটী উৎকৃষ্ট পুত্রের তুল্য এক-

---

(১৮) উহতুঃ স্ম বসূনাশু তাবগস্ত্যাশ্রমং প্রতি—বা ব কা।

লোপামুদ্রোবাচ।

সহস্রসম্মিতঃ পুত্র একোঽপ্যস্তু তপোধন!।
একো হি বহুভিঃ শ্রেয়ান্ বিদ্বান্ সাধুরসাধুভিঃ ॥২৩॥
স তথেতি প্রতিজ্ঞায় তয়া সমগমন্মুনিঃ।
সময়ে সমশীলিন্যা শ্রদ্ধাবান্ শ্রদ্দধানয়া ॥২৪॥
তত আধায় গর্ভং তমগমদ্বনমেব সঃ।
তস্মিন্ বনগতে গর্ভো ববৃধে সপ্ত শারদান্ ॥২৫॥
সপ্তমেঽব্দে গতে চাপি প্রাচ্যবৎ স মহাকবিঃ।
জ্বলন্নিব প্রভাবেন দৃঢ়স্যুর্নাম ভারত! ॥২৬॥
সাঙ্গোপনিষদান্ বেদান্ জপন্নিব মহাতপাঃ।
তস্য পুত্রোঽভবদৃষেঃ স তেজস্বী মহাদ্বিজঃ ॥২৭॥

ভারতকৌমুদী

সহস্রেতি। হি যস্মাৎ, একঃ পুত্রঃ, বহুভিরসাধুভিঃ বহুভ্যঃ অসাধুভ্যঃ ॥২৩॥
স ইতি। সমগমৎ সঙ্গমং কৃতবান্। শ্রদ্ধাবান্ সৎপুত্রোৎপত্তৌ বিশ্বাসবান্ ॥২৪॥
তত ইতি। শরদো বৎসরা এব শারদাস্তান্, "শরদন্ত্রী বৎসরেঽপ্যৃতৌ" ইতি মেদিনী ॥২৫॥
সপ্তম ইতি। প্রাচ্যবৎ নিরগচ্ছৎ, মহাকবির্ভাবিনি কালে ॥২৬॥

ভারতভাবদীপঃ

ইল্বল ইতি ॥১—১২॥ দিৎসিতং ময়া যুষ্মভ্যং দাতুমিষ্টম্, এতেন পরচিত্তাভিজ্ঞত্বমগস্ত্যস্য পরীক্ষিতম্ ॥১৩—২১॥ দশসম্মিতং দশশতসম্মিতম্ ॥২২—২৩॥ সমভবৎ সঙ্গমং চকার ॥২৪॥

শত পুত্র হইবে, কিংবা শতপুত্রের তুল্য দশটী পুত্র হইবে, অথবা সহস্র পুত্রবিজয়ী একটী পুত্র হইবে?" ॥২২॥

লোপামুদ্রা বলিলেন—"তপোধন! সহস্র পুত্রের তুল্য একটীমাত্র পুত্রই আমার হউক। কারণ, বহু মূর্খ পুত্র অপেক্ষা একটীমাত্রও বিদ্বান্ পুত্র শ্রেষ্ঠ" ॥২৩॥

"তাহাই হইবে" এই কথা বলিয়া অগস্ত্যমুনি বিশ্বাসী হইয়া বিশ্বাসশীলা ও তুল্যস্বভাবা লোপামুদ্রার সহিত যথাসময়ে সঙ্গম করিলেন ॥২৪॥

এইভাবে অগস্ত্য লোপামুদ্রার গর্ভাধান করিয়া বনেই চলিয়া গেলেন; তিনি বনে চলিয়া গেলে সেই গর্ভটী সাত বৎসর পর্য্যন্ত বৃদ্ধি পাইল ॥২৫॥

ভরতনন্দন! সাত বৎসর অতীত হইলে, সেই গর্ভটী নির্গত হইল এবং আপন তেজে যেন জ্বলিতে লাগিল; পরে তাহার নাম হইয়াছিল—'দৃঢ়স্যু' এবং ভবিষ্যতে সে মহাকবি হইয়াছিল ॥২৬॥

(২৪)···সমভবন্মুনিঃ—বা ব কা পি।

বাল এব স তেজস্বী পিতুস্তস্য নিবেশনে।
ইধ্মানাং ভারমাজহ্রে ইধ্মবাহস্ততোঽভবৎ ॥২৮॥
তথা যুক্তস্তু তং দৃষ্ট্বা মুমুদে স মুনিস্তদা।
এবং স জনয়ামাস ভারতাপত্যমুত্তমম্ ॥২৯॥
লেভিরে পিতরশ্চাস্য লোকান্ রাজন্! যথেপ্সিতান্।
অত ঊর্দ্ধময়ং খ্যাতস্ত্বগস্ত্যস্যাশ্রমো ভুবি ॥৩০॥
প্রাহ্লাদিরেবং বাতাপিরগস্ত্যেনোপশামিতঃ।
তস্যায়মাশ্রমো রাজন্! রমণীয়ৈর্গুণৈর্যুতঃ ॥৩১॥
এষা ভাগীরথী পুণ্যা দেবগন্ধর্ব্বসেবিতা।
বাতেরিতা পতাকেব বিরাজতি নভস্তলে ॥৩২॥

ভারতকৌমুদী

সাঙ্গেতি। ইবশব্দস্য সর্ব্বত্রান্বয়ঃ, মহাতপা ইব, তেজস্বীব, মহাদ্বিজ ইব চেত্যর্থঃ ॥২৭॥
তস্য নামান্তরকারণমাহ—বাল ইতি। ইধ্মানাং কাষ্ঠানাম্, ভারং রাশিম্ ॥২৮॥
তথেতি। তথা তাদৃশৈর্বিদ্যাদিভির্গুণৈর্যুক্তম্। হে ভারত! ভরতবংশনন্দন! ॥২৯॥
লেভির ইতি। অস্য অগস্ত্যস্য, লোকান্ স্বর্গান্। খ্যাতস্তীর্থত্বেন ॥৩০॥
উপসংহরতি প্রাহ্লাদিরিতি। প্রাহ্লাদিঃ প্রহ্লাদবংশোৎপন্নঃ, উপশামিতো বিনাশিতঃ ॥৩১॥

ভারতভাবদীপঃ

শারদান্ শরদা ঋতুনা যুক্তান্ সংবৎসরানিত্যর্থঃ ॥২৫॥ প্রাচ্যবদুদরান্নির্গতোঽভবদিত্যর্থঃ ॥২৬—২৮॥ যুক্তমধ্যয়নেধ্মবাহনাদৌ ॥২৯—৩০॥ প্রাহ্রাদিঃ প্রহ্রাদগোত্রোদ্ভবঃ ॥৩১—৩২॥

---

অগস্ত্যের সেই পুত্রটী ব্যাকরণপ্রভৃতি অঙ্গশাস্ত্র ও উপনিষদের সহিত বেদ পাঠ করিতে করিতেই যেন এবং মহাতপা, তেজস্বী ও প্রধান ব্রাহ্মণ হইয়াই যেন জন্মিয়াছিল ॥২৭॥

সেই অগস্ত্যপুত্র বালক অবস্থাতেই বন হইতে পিতৃগৃহে কাষ্ঠরাশি আহরণ করিত; সেই জন্যই তাহার নাম হইয়াছিল—'ইধ্মবাহ' ॥২৮॥

তখন অগস্ত্য পুত্রটীকে সেইরূপ গুণবান্ দেখিয়া আনন্দিত হইলেন। ভরতনন্দন! এইভাবে অগস্ত্য উত্তম সন্তান উৎপাদন করিয়াছিলেন ॥২৯॥

রাজা! উঁহার পিতৃলোকেরাও অভীষ্ট স্বর্গলাভ করিয়াছিলেন এবং ইহার পর হইতেই এই অগস্ত্যাশ্রম জগতে বিখ্যাত হইয়াছে ॥৩০॥

রাজা! এইভাবে মহর্ষি অগস্ত্য, প্রহ্লাদবংশসম্ভূত বাতাপি দানবকে বিনষ্ট করিয়াছিলেন। তাঁহারই এই রমণীয়-গুণসম্পন্ন আশ্রম ॥৩১॥

---

(৩০)...তত ঊর্দ্ধময়ম্—বা ব কা নি। (৩১) প্রহ্রাদিরেবং—বা ব কা।

প্রতার্য্যমাণা কূটেষু যথানিম্নেষু নিত্যশঃ।
শিলাতলেষু সন্ত্রস্তা পন্নগেন্দ্রবধূরিব ॥৩৩॥
দক্ষিণাং বৈ দিশং সর্ব্বাং প্লাবয়ন্তীব মাতৃবৎ।
পূর্ব্বং শম্ভোর্জটাভ্রষ্টা সমুদ্রমহিষী প্রিয়া।
অস্যাং নদ্যাং সুপুণ্যায়াং যথেষ্টমবগাহ্যতাম্ ॥৩৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াম্ অগস্ত্যোপাখ্যানে ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

ভারতকৌমুদী

এষেতি। নভস্তলে পতাকেব, বাতেরিতা বায়ুসঞ্চালিতা সতী বিরাজতি ॥৩২॥

প্রেতি। কূটেষু শৃঙ্গেষু, প্রতার্য্যমাণা উন্নতশিলাভির্মধ্যে মধ্যে প্রতিবধ্যমানা, যথানিম্নেষু শিলাতলেষু, সন্ত্রস্তা পন্নগেন্দ্রবধূরিব, নিত্যশঃ পততি ॥৩৩॥

দক্ষিণামিতি। মাতৃবৎ স্নেহপরায়ণা। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভারতভাবদীপঃ

শিলানাং তলেষধোভাগেষু সন্ত্রস্তা লীনা, তেন পাতালগামিত্বমুক্তং শেষেণ স্বর্গভূগতত্বমিতি ত্রিপথগাত্বমুক্তং গঙ্গায়াঃ ॥৩৩ – ৩৪॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৩॥

—:*:—

পবিত্রা ও দেবগন্ধর্ব্বসেবিতা এই গঙ্গা, আকাশে পতাকার ন্যায় বায়ুসঞ্চালিত হইয়া শোভা পাইতেছে ॥৩২॥

এবং মধ্যে মধ্যে পর্ব্বতশৃঙ্গে প্রতিহত হইয়া, ক্রমিকনিম্ন শিলাতলে আসিতে থাকিয়া, সন্ত্রস্ত সর্পীর ন্যায় সর্ব্বদা পতিত হইতেছে ॥৩৩॥

সমুদ্রের প্রিয়মহিষী এই গঙ্গা প্রথমে মহাদেবের জটা হইতে নির্গত হইয়া, মাতার ন্যায় সমস্ত দক্ষিণদিক্‌ই যেন প্লাবিত করিতে থাকিয়া প্রবাহিত হইতেছে। অতএব যুধিষ্ঠির! তোমরা সকলেই ইচ্ছানুসারে এই মহাপুণ্যা গঙ্গানদীতে অবগাহন কর" ॥৩৪॥

—:*:—

* অত্র বা ব কা পি অধ্যায়সমাপ্তির্নাস্তি, '...সপ্তনবতিতমোঽধ্যায়ঃ'—নি।

# চতুরশীতিতমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

লোমশ উবাচ।

যুধিষ্ঠির! নিবোধেদং ত্রিষু লোকেষু বিশ্রুতম্।
ভৃগোস্তীর্থং মহারাজ! মহর্ষিগণসেবিতম্ ॥১॥
যত্রোপস্পৃষ্টবান্ রামো হৃতং তেজস্তদাপ্তবান্।
অত্র ত্বং ভ্রাতৃভিঃ সার্দ্ধং কৃষ্ণয়া চৈব পাণ্ডব! ॥২॥
দুর্য্যোধনহৃতং তেজঃ পুনরাদাতুমর্হসি।
কৃতবৈরেণ রামেণ যথা চোপহৃতং পুনঃ ॥৩॥ (যুগ্মকম্)।

বৈশম্পায়ন উবাচ।

স তত্র ভ্রাতৃভিশ্চৈব কৃষ্ণয়া চৈব পাণ্ডবঃ।
স্নাত্বা দেবান্ পিতৄংশ্চৈব তর্পয়ামাস ভারত! ॥৪॥
তস্য তীর্থস্য রূপং বৈ দীপ্তাদ্দীপ্ততরং বভৌ।
অপ্রধৃষ্যতরশ্চাসীচ্ছাত্রবাণাং নরর্ষভ!।
অপৃচ্ছচ্চৈব রাজেন্দ্র! লোমশং পাণ্ডুনন্দনঃ ॥৫॥

ভারতকৌমুদী

যুধীতি। নিবোধ পশ্য, ইদং সন্নিহিতম্। বিশ্রুতং বিখ্যাতম্ ॥১॥

যত্রেতি। উপস্পৃষ্টবান্ স্নাতবান্ সন্, রামো জামদগ্ন্যঃ, হৃতং দশরথপুত্রেণ রামেণ। আপ্তবান্ লব্ধবান্। রামেণ জামদগ্ন্যেন, উপহৃতম্ আহৃতম্ ॥২—৩॥

স ইতি। স যুধিষ্ঠিরঃ, কৃষ্ণয়া দ্রৌপদ্যা ॥৪॥

---

লোমশ বলিলেন—"মহারাজ যুধিষ্ঠির! ত্রিভুবনবিখ্যাত এবং মহর্ষিগণসেবিত এই ভৃগুতীর্থ দর্শন কর ॥১॥

পাণ্ডুনন্দন! পূর্ব্বকালে পরশুরাম যেখানে স্নান করিয়া রামকর্ত্তৃক হৃত সেই নিজ তেজ পুনরায় লাভ করিয়াছিলেন; অতএব রামের সহিত শত্রুতাকারী পরশুরাম যেমন হৃত তেজ পুনরায় গ্রহণ করিয়াছিলেন, তুমিও তেমন ভ্রাতৃগণ ও দ্রৌপদীর সহিত মিলিত হইয়া এইখানে স্নান করিয়া দুর্য্যোধনহৃত নিজ তেজ পুনরায় গ্রহণ কর" ॥২—৩॥

বৈশম্পায়ন বলিলেন—ভরতনন্দন জনমেজয়! যুধিষ্ঠির ভ্রাতৃগণ ও দ্রৌপদীর সহিত মিলিত হইয়া সেই ভৃগুতীর্থে স্নান করিয়া দেবগণ ও পিতৃগণের তর্পণ করিলেন ॥৪॥

ভবন্ ! কিমর্থং রামস্য হৃতমাসীদ্বপুঃ প্রভো ! ।
কথং প্রত্যাহৃতঞ্চৈব এতদাচক্ষ্ব পৃচ্ছতঃ ॥৬॥

লোমশ উবাচ ।

শৃণু রামস্য রাজেন্দ্র ! ভার্গবস্য চ ধীমতঃ ।
জাতো দশরথস্যাসীৎ পুত্রো রামো মহাত্মনঃ ॥৭॥
বিষ্ণুঃ স্বেন শরীরেণ রাবণস্য বধায় বৈ ।
পশ্যামস্তমযোধ্যায়াং জাতং দাশরথিং ততঃ ॥৮॥ (যুগ্মকম্)
ঋচীকনন্দনো রামো ভার্গবো রেণুকাসুতঃ ।
তস্য দাশরথেঃ শ্রুত্বা রামস্যাক্লিষ্টকর্ম্মণঃ ॥৯॥
কৌতূহলান্বিতো রামস্ত্বযোধ্যামগমৎ পুনঃ ।
ধনুরাদায় তদ্দিব্যং ক্ষত্রিয়াণাং নিবর্হণম্ ॥১০॥

ভারতকৌমুদী

তস্যেতি। তীর্থস্য তত্তীর্থস্নাতমাত্রস্য, তস্য যুধিষ্ঠিরস্য। অপ্রধৃষ্যতরঃ সর্ব্বথৈবাজেয়ঃ, আসীৎ পাণ্ডুনন্দন ইতি সম্বন্ধঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫॥

ভবন্নিতি। বপুঃ প্রশস্তং রূপম্, "বপুঃ শস্তাকৃতৌ দেহে" ইতি হেমচন্দ্রঃ ॥৬॥

শৃণ্বিতি। শৃণু উপাখ্যানমিতি শেষঃ। রামো নাম। পশ্যামঃ স্ম ॥৭—৮॥

ঋচীকেতি। শ্রুত্বা হরধনুর্ভঙ্গাদিবৃত্তান্তমিতি শেষঃ। রামো জামদগ্ন্যঃ। জিজ্ঞাসমানো জ্ঞাতুমিচ্ছন্। বিষয়ান্তং স্বরাজ্যপ্রান্তদেশম্। রামস্য জামদগ্ন্যস্য সমীপে। রামো জামদগ্ন্যঃ।

নরশ্রেষ্ঠ রাজেন্দ্র জনমেজয়! সেই তীর্থে স্নান করিবামাত্র যুধিষ্ঠিরের রূপ উজ্জ্বল হইতেও অধিক উজ্জ্বল হইল এবং তিনি শত্রুগণের অজেয় হইলেন। তৎপরে তিনি লোমশমুনিকে জিজ্ঞাসা করিলেন—॥৫॥

"হে প্রভাবসম্পন্ন মহর্ষি! রামচন্দ্র কি জন্য পরশুরামের তেজ হরণ করিয়াছিলেন? কি প্রকারেই বা পরশুরাম পুনরায় তাহা প্রত্যাহরণ করিয়াছিলেন? ইহা আমি জিজ্ঞাসা করিতেছি, আপনি বলুন" ॥৬॥

লোমশ বলিলেন—"রাজশ্রেষ্ঠ! দশরথনন্দন রাম ও ভৃগুবংশীয় ধীমান্ পরশুরামের বৃত্তান্ত শ্রবণ কর। বিষ্ণু রাবণবধের নিমিত্ত আপন শরীরে মহাত্মা দশরথের পুত্র রাম হইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন। তাহার পর আমরা সেই দশরথনন্দন রামকে অযোধ্যায় দেখিয়াছিলাম ॥৭—৮॥

একদা রেণুকাগর্ভজাত ভৃগুবংশীয় ঋচীকনন্দন পরশুরাম, অনায়াসে কার্য্যকারী দশরথনন্দন রামের বলবীর্য্যের সংবাদ শুনিয়া, তাহা জানিবার ইচ্ছা

(৬) ভগবন্! কিমর্থং রামস্য—বা ব কা পি।

জিজ্ঞাসমানো রামস্য বীর্য্যং দাশরথেস্তদা।
তং বৈ দশরথঃ শ্রুত্বা বিষয়ান্তমুপাগতম্ ॥১১॥
প্রেষয়ামাস রামস্য রামং পুত্রং পুরস্কৃতম্।
স তমভ্যাগতং দৃষ্ট্বা উদ্যতাস্ত্রমবস্থিতম্ ॥১২॥
প্রহসন্নিব কৌন্তেয়! রামো বচনমব্রবীৎ।
কৃতকালং হি রাজেন্দ্র! ধনুরেতন্ময়া বিভো! ॥১৩॥
সমারোপয় যত্নেন যদি শক্নোষি পার্থিব!।
ইত্যুক্তস্ত্বাহ ভগবন্! ত্বং নাধিক্ষেপ্তুমর্হসি ॥১৪॥ (কুলকম্)
নাহমপ্যধমো ধর্ম্মে ক্ষত্রিয়াণাং দ্বিজাতিষু।
ইক্ষ্বাকূণাং বিশেষেণ বাহুবীর্য্যেণ কত্থনম্ ॥১৫॥

---

ভারতকৌমুদী

কৃতঃ কালঃ ক্ষত্রিয়াণাং মৃত্যুর্যেন তৎ, "কালো মৃত্যৌ মহাকালে সময়ে যমকৃষ্ণয়োঃ" ইতি বিশ্বঃ। আহ ব্রবীতি স্ম দাশরথী রাম ইতি শেষঃ। অধিক্ষেপ্তুং নিন্দিতুং নার্হসি, যদি শক্নোষি ইত্যুক্ত্যা দুর্ব্বলত্বসূচনাদিতি ভাবঃ ॥৯—১৪॥

নেতি। দ্বিজাতিষু মধ্যে ক্ষত্রিয়াণাং ধর্ম্মে বলে। কত্থনং শ্লাঘাকরণম্ ॥১৫॥

ভারতভাবদীপঃ

যুধিষ্ঠির ইতি ॥১॥ রামো জামদগ্ন্যঃ, হৃতং দাশরথিরামেণ ॥২—৪॥ তস্য যুধিষ্ঠিরস্য, তীর্থস্য তীর্থে স্নাতস্য ॥৫॥ বপুস্তেজঃ ॥৬—৮॥ দাশরথেঃ শ্রুত্বা ধনুর্ভঞ্জনাদিপরাক্রমমিতি শেষঃ। কর্ম্মণি বা ষষ্ঠী ॥৯—১২॥ কৃতকালং কৃতাঃ হিংসিতাঃ কালতুল্যাঃ ক্ষত্রিয়া যেন তদ্ধনুঃ। কৃ হিংসায়াং স্বাদেরিদং রূপম্ ॥১৩—১৪॥ বাহুবীর্য্যে বিষয়ে ন কত্থনং শ্লাঘনং নাস্তি ॥১৫॥ ব্যপদেশেন

---

করিয়া, কৌতূহলান্বিত হইয়া, ক্ষত্রিয়ধ্বংসকারী সেই অলৌকিক ধনু লইয়া, অযোধ্যায় গমন করিলেন। তিনি নিজ রাজ্যসীমান্তে উপস্থিত হইয়াছেন শুনিয়া দশরথরাজা বীরাগ্রগণ্য নিজ পুত্র রামচন্দ্রকে সেই পরশুরামের নিকট পাঠাইয়া দিলেন। কুন্তীনন্দন! তখন পরশুরাম রামচন্দ্রকে আগত এবং উদ্যতাস্ত্র হইয়া অবস্থিত দেখিয়া হাসিতে হাসিতেই যেন এই কথা বলিলেন—"প্রভাবসম্পন্ন রাজশ্রেষ্ঠ! তুমি যদি সমর্থ হও, তবে আমার এই ক্ষত্রিয়নাশক ধনুতে যত্নপূর্ব্বক গুণ আরোপণ কর।" পরশুরাম এই কথা বলিলে, রামচন্দ্র বলিলেন—"ভগবন! আপনি আমাকে নিন্দা করিতে পারেন না ॥৯—১৪॥

কারণ, দ্বিজাতিগণের মধ্যে ক্ষত্রিয়ধর্ম্মে আমিও অধম নহি। বিশেষতঃ, ইক্ষ্বাকুবংশীয়দিগের বাহুবলের শ্লাঘা চলিয়াই আসিতেছে" ॥১৫॥

---

(১৫)···বাহুবীর্য্যে ন কত্থনম্—বা ব কা নি।

তমেবংবাদিনং তত্র রামো বচনমব্রবীৎ ।
অলং বৈ ব্যপদেশেন ধনুরায়চ্ছ রাঘব ! ॥১৬॥
ততো জগ্রাহ রোষেণ ক্ষত্রিয়র্ষভসূদনম্ ।
রামো দাশরথির্দিব্যং হস্তাদ্রামস্য কার্ম্মুকম্ ॥১৭॥
ধনুরারোপয়ামাস সলীলমিব ভারত ! ।
জ্যাশব্দমকরোচ্চৈব স্ময়মানঃ স বীর্য্যবান্ ।
তস্য শব্দেন ভূতানি বিত্রসন্ত্যশনেরিব ॥১৮॥
অথাব্রবীত্তদা রামো রামং দাশরথিস্তদা ।
ইদমারোপিতং ব্রহ্মন্ ! কিমন্যৎ করবাণি তে ॥১৯॥
তস্য রামো দদৌ দিব্যং জামদগ্ন্যো মহাত্মনঃ ।
শরমাকর্ণদেশান্তময়মাকৃষ্যতামিতি ॥২০॥
এতচ্ছ্রুত্বাঽব্রবীদ্রামঃ প্রদীপ্ত ইব মন্যুনা ।
শ্রূয়তে ক্ষম্যতে চৈব দর্পপূর্ণোঽসি ভার্গব ! ॥২১॥

ভারতকৌমুদী

তমিতি। রামো জামদগ্ন্যঃ। বাপদেশেন বাক্‌ছলেন। আয়চ্ছ বিস্তৃতীকুরু ॥১৬॥
তত ইতি। ক্ষত্রিয়র্ষভসূদনং ক্ষত্রিয়শ্রেষ্ঠবিনাশকম। রামস্য জামদগ্ন্যস্য ॥১৭॥
ধনুরিতি। স্ময়মান ঈষদ্ধসন্। ভূতানি প্রাণিনঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৮॥
অথেতি। রামং জামদগ্ন্যম্। আরোপিতং গুণারোপবিষয়ীকৃতম্, ধনুঃ ॥১৯॥
তস্যেতি। দিব্যং শরং দদাবিতি সম্বন্ধঃ। ইতি উক্তেতি শেষঃ ॥২০॥

রামচন্দ্র এইরূপ বলিলে, তখন পরশুরাম এই কথা বলিলেন—"রঘুনন্দন! ছল করিবার প্রয়োজন নাই, ধনুখানাকে বিস্তৃত কর (দেখি) ॥১৬॥

তাহার পর রামচন্দ্র ক্রোধভরে পরশুরামের হস্ত হইতে শ্রেষ্ঠ ক্ষত্রিয়নাশক অলৌকিক ধনু গ্রহণ করিলেন ॥১৭॥

এবং ভরতনন্দন! বলবান্ রামচন্দ্র লীলার সহিতই যেন সেই ধনুতে গুণারোপণ করিলেন এবং মন্দহাস্য করিয়া জ্যাশব্দ (টঙ্কারধ্বনি) করিলেন; বজ্রের ন্যায় সেই ধনুর শব্দে সমস্ত প্রাণীই ভীত হইল ॥১৮॥

তাহার পর তখনই রামচন্দ্র পরশুরামকে বলিলেন—"ব্রাহ্মণ! ধনুতে এই গুণারোপণ করিলাম, আপনার আর কি করিব (বলুন)" ॥১৯॥

তখন "এই বাণটিকে কর্ণপর্য্যন্ত আকর্ষণ কর (দেখি)" এই কথা বলিয়া পরশুরাম মহাত্মা রামচন্দ্রকে একটী অলৌকিক বাণ দিলেন" ॥২০॥

(১৮) সলীল ইব ভারত!—বঁা ব কা নি।

ত্বয়া হ্যধিগতং তেজঃ ক্ষত্রিয়েভ্যো বিশেষতঃ।
পিতামহপ্রসাদেন তেন মাং ক্ষিপসি ধ্রুবম্ ॥২২॥
পশ্য মাং স্বেন রূপেণ চক্ষুস্তে বিতরাম্যহম্।
ততো রামশরীরে বৈ রামঃ পশ্যতি ভার্গবঃ ॥২৩॥
আদিত্যান্ সবসূন্ রুদ্রান্ সাধ্যাংশ্চ সমরুদ্গণান্।
হুতাশনশ্চ পিতরো নক্ষত্রাণি গ্রহাস্তথা ॥২৪॥
গন্ধর্ব্বা রাক্ষসা যক্ষা নদ্যস্তীর্থানি যানি চ।
ঋষয়ো বালখিল্যাশ্চ ব্রহ্মভূতাঃ সনাতনাঃ ॥২৫॥
দেবর্ষয়শ্চ কাৎস্ন্যেন সমুদ্রাঃ পর্ব্বতাস্তথা।
বেদাশ্চ সোপনিষদো বষট্কারৈঃ সহাধ্বরৈঃ ॥২৬॥
চেতোমন্তি চ সামানি ধনুর্ব্বেদশ্চ ভারত!।
মেঘবৃন্দানি বর্ষাণি বিদ্যুতশ্চ যুধিষ্ঠির! ॥২৭॥ (কুলকম্)

ভারতকৌমুদী

এতদিতি। মন্যুনা ক্রোধেন। শ্রূয়তে ক্ষম্যতে চ ত্বদুক্তিরিতি শেষঃ ॥২১॥

ত্বয়েতি। অধিগতং লব্ধম্। বিশেষত আধিক্যেন। ক্ষিপসি নিন্দসি ॥২২॥

পশ্যেতি। চক্ষুর্দিব্যমিত্যাশয়ঃ। তথা এতানপি পশ্যতি স্মেতি যোজ্যম্। এতে কে ইত্যাহ—হুতাশন ইত্যাদি। ব্রহ্মভূতা যোগেন ব্রহ্মত্বং গতাঃ, অতএব সনাতনা নিত্যাঃ।

ভারতভাবদীপঃ

উক্ত্যা ॥১৫—২০॥ শ্রূয়তে চকারাদ্দৃশ্যতে চ তব দর্পযুক্তত্বমিতি শেষঃ, অথাপি ক্ষম্যতে ॥২১॥ ক্ষত্রিয়েভ্যঃ ক্ষত্রিয়ান্ জিত্বা ॥২২—২৬॥ চেতোমন্তি চেতনাবন্তি। আর্ষং পদত্বপ্রযুক্তং রুত্বং চেতস্বন্তীত্যপেক্ষিতম্ ॥২৭—৩৮॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুরশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৪॥

লোমশ বলিলেন—"এই কথা শুনিয়া রামচন্দ্র যেন ক্রোধে জ্বলিয়া উঠিয়া বলিলেন—"ভৃগুনন্দন! আপনার উক্তি শুনিলাম, ক্ষমাও করিলাম। আপনি বস্তুতই দর্পে পরিপূর্ণ হইয়াছেন ॥২১॥

আপনি ব্রহ্মার অনুগ্রহেই ক্ষত্রিয়দের অপেক্ষা অধিক তেজ লাভ করিয়াছেন এবং নিশ্চয়ই সেই জন্য আমাকে নিন্দা করিতেছেন ॥২২॥

আমি আপনাকে দিব্য চক্ষু দিতেছি, আপনি আমার স্বরূপ দর্শন করুন।" যুধিষ্ঠির! তাহার পর পরশুরাম রামচন্দ্রের শরীরে দেখিলেন—আদিত্যগণ, বসুগণ, রুদ্রগণ, সাধ্যগণ, মরুদ্গণ, অগ্নি, পিতৃগণ, নক্ষত্রগণ, গ্রহগণ, গন্ধর্ব্বগণ,

(২৪)…পিতরো হুতাশনশ্চৈব—বা ব কা নি।

ততঃ স ভগবান্ বিষ্ণুস্তং বৈ বাণং মুমোচ হ।
শুষ্কাশনিসমাকীর্ণং মহোল্কাভিশ্চ ভারত ! ॥২৮॥
পাংশুবর্ষেণ মহতা মেঘবর্ষৈশ্চ ভূতলম্।
ভূমিকম্পৈশ্চ নির্ঘাতৈর্নাদৈশ্চ বিপুলৈরপি ॥২৯॥
স রামং বিহ্বলং কৃত্বা তেজসাক্ষিপ্য কেবলম্।
অগচ্ছজ্জ্বলিতো বাণো রামবাহুপ্রচোদিতঃ ॥৩০॥' (যুগ্মকম্)
স তু বিহ্বলতাং গত্বা প্রতিলভ্য চ চেতনাম্।
রামঃ প্রত্যাগতপ্রাণঃ প্রাণমদ্বিষ্ণুতেজসম্ ॥৩১॥

ভারতকৌমুদী

কার্ৎস্ন্যেন সাকল্যেন। অধ্বরৈর্যাগৈশ্চ সহ। চেতোমন্তি চৈতন্যশালীনি। মন্তুপ্রত্যয়ঃ সকারস্য বিসর্গশ্চার্ষঃ। সামানি সামগানানি ॥২৩—২৭॥

তত ইতি। শুষ্কাশনিসমো মেঘাম্বুশূন্যবজ্রতুল্যশ্চাসৌ আকীর্ণো বেগাবিষ্টশ্চেতি তম্, মহোল্কাভিশ্চ সদৃশমিতি শেষঃ। তেজোবাহুল্যসূচনার্থং বহুবচনম ॥২৮॥

পাংশ্বিতি। ভূতলং ব্যাপ্যেতি শেষঃ। নির্ঘাতৈঃ পরস্পরাহতবায়ুভিঃ। তদাহ তিথিতত্ত্বে গর্গঃ—"যদান্তরীক্ষে বলবান্ মারুতো মরুতাহতঃ। পতত্যধঃ স নির্ঘাতো জায়তে বায়ুসম্ভবঃ ॥" রামং জামদগ্ন্যম্, কেবলমেকম্, আক্ষিপ্য জামদগ্ন্যচৈতন্যমেবাকৃষ্য। রামস্য দাশরথের্বাহুনা প্রচোদিতঃ ক্ষিপ্তঃ ॥২৯—৩০॥

স ইতি। রামো জামদগ্ন্যঃ। বিষ্ণোরেব তেজো যত্র তং রামচন্দ্রম্ ॥৩১॥

---

রাক্ষসগণ, যক্ষগণ, নদীসমূহ, তীর্থসমূহ, জীবন্মুক্ত সনাতন বালখিল্য ঋষিগণ, দেবর্ষিগণ, সকল সমুদ্র, সকল পর্ব্বত, উপনিষদ্, বষট্কার ও যাগের সহিত সকল বেদ, চৈতন্যশালী সামগান, ধনুর্ব্বেদ, মেঘসমূহ, বৃষ্টি এবং বিদ্যুৎ রহিয়াছে ॥২৩—২৭॥

ভরতনন্দন ! তাহার পর সেই রামরূপী ভগবান্ বিষ্ণু শুষ্ক বজ্রের তুল্য বেগবান্ এবং উল্কাসমূহের ন্যায় তেজস্বী সেই বাণ নিক্ষেপ করিলেন ॥২৮॥

তখন রামবাহুনিক্ষিপ্ত সেই উজ্জ্বল বাণটা গুরুতর ধূলিবর্ষণ ও মেঘবারিবর্ষণ দ্বারা ভূতল ব্যাপ্ত করিয়া এবং ভূমিকম্প, নির্ঘাত ও বিশাল গর্জ্জন দ্বারা পরশুরামকে বিহ্বল করিয়া এবং তেজ দ্বারা কেবল তাঁহারই চৈতন্য আকর্ষণ করিয়া নিয়া চলিয়া গেল ॥২৯—৩০॥

কিন্তু পরশুরাম কিছু কাল বিহ্বল থাকিয়া, আবার চৈতন্য লাভ করিয়া এবং প্রত্যাগতপ্রাণ হইয়া বিষ্ণুরূপী রামচন্দ্রকে প্রণাম করিলেন ॥৩১॥

---

(৩০)...আগচ্ছৎ—বা ব কা নি।

বিষ্ণুনা সোঽভ্যনুজ্ঞাতো মহেন্দ্রমগমৎ পুনঃ।
ভীতস্তু তত্র ন্যবসদ্ব্রীড়িতস্তু মহাতপাঃ ॥৩২॥
ততঃ সংবৎসরেঽতীতে হৃতৌজসমবস্থিতম্।
নির্ম্মদং দুঃখিতং দৃষ্ট্বা পিতরো রামমব্রুবন্ ॥৩৩॥
ন বৈ সম্যগিদং পুত্র! বিষ্ণুমাসাদ্য বৈকৃতম্।
স হি পুজ্যশ্চ মান্যশ্চ ত্রিষু লোকেষু সর্ব্বদা ॥৩৪॥
গচ্ছ পুত্র! নদীং পুণ্যাং বধূসরকৃতাহ্বয়াম্।
তত্রোপস্পৃশ্য তীর্থেষু পুনর্বপুরবাপ্স্যসি ॥৩৫॥
দীপ্তোদং নাম তত্তীর্থং যত্র তে প্রপিতামহঃ।
ভৃগুর্দেবযুগে রাম! তপ্তবানুত্তমং তপঃ ॥৩৬॥
তত্তথা কৃতবান্ রামঃ কৌন্তেয়! বচনাৎ পিতুঃ।
প্রাপ্তবাংশ্চ পুনস্তেজস্তীর্থেঽস্মিন্ পাণ্ডুনন্দন! ॥৩৭॥

ভারতকৌমুদী

বিষ্ণুনেতি। মহেন্দ্রং নাম পর্ব্বতম্। ব্রীড়িতঃ পরাজয়াল্লজ্জিতঃ ॥৩২॥
তত ইতি। হৃতৌজসং রামচন্দ্রেণ হৃততেজস্কম্। নির্ম্মদং গর্ব্বরহিতম্ ॥৩৩॥
নেতি। বৈকৃতং দর্পবিকারঃ, ন সম্যক্ ন সমীচীনং জাতম্ ॥৩৪॥
গচ্ছেতি। বধূসর ইতি কৃত আহ্বয়ো নাম যস্যাস্তাম্। উপস্পৃশ্য স্নাত্বা ॥৩৫॥
দীপ্তোদমিতি। দীপ্তমুজ্জ্বলম্ উদকং যস্য তৎ। দেবযুগে সত্যযুগে ॥৩৬॥
তদিতি। তৎ স্নানম্। রামো জামদগ্ন্যঃ। পিতুঃ পিতৃলোকস্য ॥৩৭॥

এবং তিনি রামচন্দ্রের অনুমতিক্রমে পুনরায় মহেন্দ্রপর্ব্বতে চলিয়া গেলেন এবং সেখানে ভীত, লজ্জিত ও মহাতপস্যায় প্রবৃত্ত হইয়া বাস করিতে লাগিলেন ॥৩২॥

তাহার পর এক বৎসর অতীত হইল, পিতৃলোকেরা আসিয়া পরশুরামকে তেজোহীন, গর্ব্বশূন্য ও দুঃখিত দেখিয়া তাঁহাকে বলিলেন—॥৩৩॥

"পুত্র! বিষ্ণুর নিকটে তোমার এই বিকার উচিত হয় নাই। কারণ, তিনি ত্রিভুবনের মধ্যেই সর্ব্বদা পূজনীয় ও মাননীয় ॥৩৪॥

পুত্র! তুমি পবিত্র বধূসরনাম্নী নদীতে গমন কর, সেই তীর্থে স্নান করিয়া পুনরায় তেজ লাভ করিতে পারিবে ॥৩৫॥

রাম! সেই তীর্থটার নাম 'দীপ্তোদ'। সত্যযুগে তোমার প্রপিতামহ ভৃগু যেখানে উত্তম তপস্যা করিয়াছিলেন ॥৩৬॥

(৩৩) শ্লোকাৎ পরম্, 'পিতর ঊচুঃ'—বা ব কা পি।

অগ্নিশ্চ তে যোনিরিড়া চ দেহো রেতোধা বিষ্ণোরমৃতস্য নাভিঃ।
এবং জপন্ পাণ্ডব! সত্যবাক্যং ততোঽবগাহেত পতিং নদীনাম্ ॥২৮॥
অন্যথা হি কুরুশ্রেষ্ঠ! দেবযোনিরপাংপতিঃ।
কুশাগ্রেণাপি কৌন্তেয়! ন স্প্রেষ্টব্যো মহোদধিঃ ॥২৯॥

বৈশম্পায়ন উবাচ।

ততঃ কৃতস্বস্ত্যয়নো মহাত্মা যুধিষ্ঠিরঃ সাগরমভ্যগচ্ছৎ।
কৃত্বা চ তচ্ছাশনমস্য সর্ব্বং মহেন্দ্রমাসাদ্য নিশামুবাস ॥৩০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং মহেন্দ্রাচলগমনে পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

অগ্নিরিতি। হে নারায়ণ! অগ্নিস্তেজোময়ং নিরাকারং ব্রহ্ম চ তে যোনিঃ কারণম্, "নিরাকারং নির্ব্বিকারং নিরীহম্" ইতি শ্রুতৌ নির্গত আকারো যস্মাদিতি ব্যুৎপত্তেরিতি ভাবঃ। ইড়া বাক্ চ তে দেহঃ, "চত্বারি শৃঙ্গাস্ত্রয়োঽস্য পাদা দ্বে শীর্ষে সপ্ত হস্তসঃ ত্রিধাবদ্ধো বৃষভো রোরবীতি মহো দেবো মর্ত্ত্যা আবিবেশ" ইতি শ্রুতেরিত্যাশয়ঃ। কিঞ্চ, অমৃতস্য নিত্যমুক্তস্য, বিষ্ণোর্ব্যাপকস্য ব্রহ্মণঃ, নাভিঃ প্রধানভাগশ্চ, তে রেতোধা বিরাড়বস্থাজনকশুক্রনিষেক্ত', পিতুরিব পুত্রস্যেত্যভিপ্রায়ঃ। নদীনাং পতিং সমুদ্রম্। তাদৃশস্য নারায়ণস্য শয়নাশ্রয়তয়া সমুদ্রস্য স্তুত্যত্বমিত্যবধেয়ম্ ॥২৮॥

অন্যথেতি। দেবানাং চন্দ্রাদীনাং যোনিঃ কারণম্। ন স্প্রষ্টব্যঃ, ধর্ম্মার্থস্নানাদৌ; মাহাত্ম্য-প্রকাশাভাবে তদুন্মুখীভাবাসম্ভবাদিতি ভাবঃ। তেনোক্তমন্ত্রাভাবেঽপি বাণিজ্যাদ্যর্থং পোতাদিনা গমনম্ ॥২৯॥

তত ইতি। কৃতস্বস্ত্যয়নঃ, লোমশেনেতি শেষঃ। শাসনমাদেশম্। মহেন্দ্রং পর্ব্বতম্ ॥৩০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

নাভিঃ স্বধায়া গর্ভস্থানম্ ॥২৭॥ ইড়া যজ্ঞঃ, বিষ্ণো রেতোধাঃ বিষ্ণোরেতঃ জীবঃ স ধীয়তেঽস্মিন্ দেহে অমৃতস্য নাভিঃ মোক্ষস্য সাধনম্ ॥২৮॥ দেবযোনিঃ দেবস্থানম্ ॥২৯—৩০॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৫॥

---

'নারায়ণ! পরমাত্মা আপনার কারণ, বাক্য আপনার মূর্ত্তি এবং নিত্যমুক্ত ব্রহ্মের অংশ আপনার বিরাট্ অবস্থার জনক।' পাণ্ডুনন্দন! এইরূপ সত্যবাক্য জপ করিতে করিতে সমুদ্রে অবগাহন করিবে ॥২৮॥

কুরুশ্রেষ্ঠ কুন্তীনন্দন! উক্ত মন্ত্র পাঠ না করিয়া দেবগণের কারণ ও জলের অধিপতি মহাসমুদ্রকে কুশাগ্রদ্বারাও স্পর্শ করিবে না" ॥২৯॥

---

* '...চতুর্দ্দশাধিকশততমঃ...'—বা ব কা, '...পঞ্চদশাধিকশততমঃ...'—পি নি।

# ষণ্ণবতিতমোহধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

স তত্র তামুষিত্বৈকাং রজনীং পৃথিবীপতিঃ।
তাপসানাং পরং চক্রে সৎকারং ভ্রাতৃভিঃ সহ ॥১॥
লোমশস্তস্য তান্ সর্ব্বানাচখ্যৌ তত্র তাপসান্।
ভৃগূনঙ্গিরসশ্চৈব বাশিষ্ঠানথ কাশ্যপান্ ॥২॥
তান্ সমেত্য স রাজর্ষিরভিবাদ্য কৃতাঞ্জলিঃ।
রামস্যানুচরং বীরমপৃচ্ছদকৃতব্রণম্ ॥৩॥
কদা ন রামো ভগবাংস্তাপসান্ দর্শয়িষ্যতি।
তেনৈবাহং প্রসঙ্গেন দ্রষ্টুমিচ্ছামি ভার্গবম্ ॥৪॥

ভারতকৌমুদী

স ইতি। উষিত্বা বাসং কৃত্বা। পরমত্যন্তম্, সৎকারং পূজাম্ ॥১॥
লোমশ ইতি। আচখ্যৌ পরিচায়িতবান্। ভৃগূন্ তদ্বংশীয়ান্। এবমন্যত্রাপি ॥২॥
তানিতি। স যুধিষ্ঠিরঃ। রামস্য জামদগ্ন্যস্য। অকৃতব্রণং নাম ॥৩॥
কদেতি। দর্শয়িষ্যতি আত্মানমিতি শেষঃ। ভার্গবং তং রামম্ ॥৪॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর লোমশ স্বস্ত্যয়ন করিলে যুধিষ্ঠির সমুদ্রে গমন করিলেন এবং লোমশের আদেশ অনুসারে সেই সমস্ত কার্য্য করিয়া, মহেন্দ্রপর্ব্বতে যাইয়া রাত্রিতে বাস করিলেন ॥৩০॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—রাজা যুধিষ্ঠির ভ্রাতাদের সঙ্গে মিলিত হইয়া মহেন্দ্রপর্ব্বতে সেই একরাত্রি বাস করিয়া তত্রত্য তপস্বিগণের প্রতি অত্যন্ত সদ্ব্যবহার করিলেন ॥১॥

তখন লোমশমুনি ভৃগু, অঙ্গিরা, বশিষ্ঠ ও কশ্যপের বংশসম্ভূত সেই তপস্বিগণকে যুধিষ্ঠিরের নিকট পরিচিত করাইয়া দিলেন ॥২॥

তখন রাজর্ষি যুধিষ্ঠির তাঁহাদের নিকট যাইয়া অভিবাদন করিয়া কৃতাঞ্জলি হইয়া পরশুরামের অনুচর বীর অকৃতব্রণকে জিজ্ঞাসা করিলেন—॥৩॥

"ভগবান্ পরশুরাম কখন তপস্বীদিগকে দর্শন দান করিবেন; আমি সেই প্রসঙ্গেই তাঁহাকে দেখিতে ইচ্ছা করি" ॥৪॥

অকৃতব্রণ উবাচ।

আয়ানেবাসি বিদিতো রামস্য বিদিতাত্মনঃ।
প্রীতিস্ত্বয়ি চ রামস্য ক্ষিপ্রং ত্বাং দর্শয়িষ্যতি ॥৫॥

চতুর্দ্দশীমষ্টমীঞ্চ রামং পশ্যন্তি তাপসাঃ।
অস্যাং রাত্র্যাং ব্যতীতায়াং ভবিত্রী শ্বশ্চতুর্দ্দশী ॥৬॥

যুধিষ্ঠির উবাচ।

ভবাননুগতো রামং জামদগ্ন্যং মহাবলম্।
প্রত্যক্ষদর্শী সর্ব্বস্য পূর্ব্ববৃত্তস্য কর্ম্মণঃ ॥৭॥

স ভবান্ কথয়ত্বেতদ্যথা রামেণ নির্জ্জিতাঃ।
*আহবে ক্ষত্রিয়াঃ সর্ব্বে কথং কেন চ হেতুনা ॥৮॥

অকৃতব্রণ উবাচ।

হন্ত তে কথয়িষ্যামি মহদাখ্যানমুত্তমম্।
ভৃগূণাং রাজশার্দ্দূল! বংশে জাতস্য ভারত! ॥৯॥

---

ভারতকৌমুদী

আয়ানিতি। আয়ান্ অত্রাগচ্ছন্। বিদিতাত্মনো জ্ঞাতব্রহ্মতত্ত্বস্য। প্রীতির্বর্ত্ততে ॥৫॥
চতুরিতি। চতুর্দ্দশীমষ্টমীঞ্চ প্রাপ্যেতি শেষঃ। শ্বঃ পরদিনে ॥৬॥
ভবানিতি। অতো ভবান্ যথা তদ্বৃত্তান্তং বক্তুং শক্নুয়াদন্যস্তু ন তথেতি ভাবঃ ॥৭॥
স ইতি। আহবে যুদ্ধে। কথং কেন প্রকারেণ ॥৮॥
হন্তেতি। হন্তশব্দো হর্ষে। জাতস্য রামস্যেতি শেষঃ ॥৯॥

---

অকৃতব্রণ বলিলেন—"আপনি যখন আসিতেছিলেন, তখনই ব্রহ্মজ্ঞ রাম আপনাকে জানিতে পারিয়াছেন এবং আপনার প্রতি রামের প্রীতিও রহিয়াছে; সুতরাং সত্বরই তিনি আপনাকে দর্শন দান করিবেন ॥৫॥

তপস্বীরা চতুর্দ্দশী ও অষ্টমী তিথিতে রামকে দেখিয়া থাকেন; এই রাত্রি অতীত হইলে আগামী কল্য চতুর্দ্দশীতিথি হইবে" ॥৬॥

যুধিষ্ঠির বলিলেন—"আপনি, মহাবল জমদগ্নিনন্দন রামের অনুচর এবং তাঁহার পূর্ব্বজাত সকল কার্য্যেরই প্রত্যক্ষদর্শী ॥৭॥

অতএব আপনি ইহা বলুন যে, রাম কি কারণে এবং কি প্রকারে যুদ্ধে সকল ক্ষত্রিয়কে জয় করিয়াছিলেন" ॥৮॥

অকৃতব্রণ বলিলেন—"ভরতনন্দন রাজশ্রেষ্ঠ! আমি আপনার নিকট ভৃগুবংশজাত রামের বিশাল ও উৎকৃষ্ট উপাখ্যান বলিব ॥৯॥

---

(৮) স ভবান্ কথয়ত্বত্র—বা ব কা নি। (৯) অহং তে—পি।

রামস্য জামদগ্ন্যস্য চরিতং দেবসম্মিতম্।
হৈহয়াধিপতেশ্চৈব কার্ত্তবীর্য্যস্য ভারত ! ॥১০॥
রামেণ চার্জ্জুনো নাম হৈহয়াধিপতির্হতঃ।
তস্য বাহুশতান্যাসংস্ত্রীণি সপ্ত চ পাণ্ডব ! ॥১১॥
দত্তাত্রেয়প্রসাদেন বিমানং কাঞ্চনং তথা।
ঐশ্বর্য্যং সর্ব্বভূতেষু পৃথিব্যাং পৃথিবীপতে ! ॥১২॥
অব্যাহতগতিশ্চৈব রথস্তস্য মহাত্মনঃ।
রথেন তেন তু সদা বরদানেন বীর্য্যবান্ ॥১৩॥
মমর্দ্দ দেবান্ যক্ষাংশ্চ ঋষীংশ্চৈব সমন্ততঃ।
ভূতাংশ্চৈব স সর্ব্বাংস্তু পীড়য়ামাস সর্ব্বতঃ ॥১৪॥ (যুগ্মকম্)
ততো দেবাঃ সমেত্যাহুঋর্ষয়শ্চ মহাব্রতাঃ।
দেবদেবং সুরারিঘ্নং বিষ্ণুং সত্যপরাক্রমম্ ॥১৫॥

ভারতকৌমুদী

রামস্যেতি। কার্ত্তবীর্য্যস্য চ চরিতমিতি সম্বন্ধঃ। দেবসম্মিতং দেবচরিত্রতুল্যম্ ॥১০॥
রামেণেতি। ত্রীণি সপ্ত চ বাহুশতানি সহস্রং বাহব ইত্যর্থঃ ॥১১॥
দত্তেতি। কাঞ্চনং স্বর্ণময়ম্। ঐশ্বর্য্যম্ আধিপত্যম্ ॥১২॥
অব্যাহতেতি। বরদানেন দত্তাত্রেয়মুনেঃ। ভূতান্ প্রাণিনঃ ॥১৩—১৪॥
তত ইতি। আহুঃ পরবচনং ব্রুবন্তি স্ম। সুরারিঘ্নম্ অসুরহন্তারম্ ॥১৫॥

ভরতনন্দন ! জমদগ্নিপুত্র রামের চরিত্র দেবচরিত্রের তুল্য এবং হৈহয়াধিপতি কার্ত্তবীর্য্যার্জ্জুনের চরিত্রও দেবচরিত্রেরই তুল্য ছিল ॥১০॥

পাণ্ডুনন্দন ! রাম, হৈহয়াধিপতি কার্ত্তবীর্য্যার্জ্জুনকে বিনাশ করিয়াছিলেন; তাঁহার একসহস্র বাহু ছিল ॥১১॥

রাজা ! দত্তাত্রেয়মুনির অনুগ্রহে কার্ত্তবীর্য্যার্জ্জুনের স্বর্ণময় বিমান এবং পৃথিবীর সমস্ত প্রাণীর উপরে আধিপত্য ছিল ॥১২॥

এবং সেই মহাত্মার রথের গতি সর্ব্বত্র অব্যাহত ছিল। বলবান্ কার্ত্তবীর্য্যার্জ্জুন দত্তাত্রেয়মুনির বরপ্রভাবে সেই রথে আরোহণ করিয়া সর্ব্বদা সকল দিকের দেবতা, যক্ষ ও ঋষিগণের উৎপীড়ন করিতেন এবং সকল দিকের সকল প্রাণীদিগের উপদ্রব করিতেন ॥১৩—১৪॥

তাহার পর দেবগণ ও দৃঢ়ব্রতপরায়ণ ঋষিগণ—দেবদেব, অসুরহন্তা ও যথার্থ পরাক্রমশালী বিষ্ণুর নিকট যাইয়া বলিলেন—॥১৫॥

ভগবন্! ভূতরক্ষার্থমর্জ্জুনং জহি বৈ প্রভো!।
বিমানেন চ দিব্যেন হৈহয়াধিপতিঃ প্রভুঃ।
শচীসহায়ং ক্রীড়ন্তং ধর্ষয়ামাস বাসবম্ ॥১৬॥
ততস্তু ভগবান্ দেবঃ শক্রেণ সহিতস্তদা।
কার্ত্তবীর্য্যবিনাশার্থং মন্ত্রয়ামাস ভারত!॥১৭॥
যত্তদ্ভূতহিতং কার্য্যং সুরেন্দ্রেণ নিবেদিতম্।
স প্রতিশ্রুত্য তৎ সর্ব্বং ভগবাল্লোঁকপূজিতঃ ॥১৮॥
জগাম বদরীং রম্যাং স্বমেবাশ্রমমণ্ডলম্।
এতস্মিন্নেব কালে তু পৃথিব্যাং পৃথিবীপতিঃ ॥১৯॥
কান্যকুব্জে মহানাসীৎ পার্থিবঃ সুমহাবলঃ।
গাধীতি বিশ্রুতো লোকে বনবাসং জগাম হ ॥২০॥ (বিশেষকম্)
বনে তু তস্য বসতঃ কন্যা জজ্ঞেঽপ্সরঃসমা।
ঋচীকো ভার্গবস্তাঞ্চ বরয়ামাস ভারত!॥২১॥

ভারতকৌমুদী

ভগবন্নিতি। ভূতানাং প্রাণিনাং রক্ষার্থম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৬॥
তত ইতি। দেবো বিষ্ণুঃ, শক্রেণ ইন্দ্রেণ ॥১৭॥
যদিতি। প্রতিশ্রুত্য কর্ত্তব্যত্বেনাঙ্গীকৃত্য। স্বং স্বকীয়ম্। কান্যকুব্জে দেশে ॥১৮—২০॥
বন ইতি। ঋচীকো নাম ভার্গবো ভৃগুবংশজাতঃ কশ্চিৎ ॥২১॥

"ভগবন্! প্রভু! আপনি প্রাণিগণকে রক্ষা করিবার জন্য কার্ত্তবীর্য্যার্জ্জুনকে বধ করুন। কারণ, হৈহয়াধিপতি প্রভাবশালী কার্ত্তবীর্য্যার্জ্জুন দিব্য বিমানে যাইয়া শচীর সহিত ক্রীড়ায় প্রবৃত্ত ইন্দ্রকে বিদলিত করিয়া আসিয়াছেন" ॥১৬॥

ভরতনন্দন! তদনন্তর ভগবান্ বিষ্ণু তখনই ইন্দ্রের সহিত মিলিত হইয়া কার্ত্তবীর্য্যার্জ্জুনকে বিনাশ করিবার জন্য মন্ত্রণা করিলেন ॥১৭॥

তখন দেবরাজ জগতের হিতের জন্য যে কর্ত্তব্য বিষয় জানাইলেন, সে সমস্তই করিবেন বলিয়া প্রতিজ্ঞা করিয়া ভগবান্ জগৎপূজিত নারায়ণ স্বকীয় মনোহর বদরিকাশ্রমে গমন করিলেন। এই সময়ে পৃথিবীতে কান্যকুব্জদেশে 'গাধি'-নামে বিখ্যাত প্রবলপরাক্রান্ত এক মহারাজ ছিলেন; তিনি বনবাসে গিয়াছিলেন ॥১৮—২০॥

ভরতনন্দন! বনে বাস করিবার সময়ে সেই গাধিরাজার অপ্সরার তুল্য একটী কন্যা জন্মিয়াছিল; যথাকালে ভৃগুবংশীয় ঋচীক সেই কন্যাটীকে প্রার্থনা করেন ॥২১॥

তমুবাচ ততো গাধির্ব্রাহ্মণং সংশিতব্রতম্ ।
উচিতং নঃ কুলে কিঞ্চিৎ পূর্ব্বৈর্যৎ সম্প্রবর্ত্তিতম্ ॥২২॥
একতঃ শ্যামকর্ণানাং পাণ্ডুরাণাং তরস্বিনাম্ ।
সহস্রং বাজিনাং শুল্কমিতি বিদ্ধি দ্বিজোত্তম ! ॥২৩॥
ন চাপি ভগবান্ বাচ্যো দীয়তামিতি ভার্গব ! ।
দেয়া মে দুহিতা চৈব ত্বদ্বিধায় মহাত্মনে ॥২৪॥

ঋচীক উবাচ ।

একতঃ শ্যামকর্ণানাং পাণ্ডুরাণাং তরস্বিনাম্ ।
দাস্যাম্যশ্বসহস্রং তে মম ভার্য্যা সুতাস্তু তে ॥২৫॥

অকৃতব্রণ উবাচ ।

স তথেতি প্রতিজ্ঞায় রাজন্ ! বরুণমব্রবীৎ ।
একতঃ শ্যামকর্ণানাং পাণ্ডুরাণাং তরস্বিনাম্ ॥২৬॥

ভারতকৌমুদী

তমিতি । উচিতং মমাপি তদ্রক্ষিতুং ন্যায্যম্ । পূর্ব্বৈঃ পূর্ব্বপুরুষৈঃ ॥২২॥

একত ইতি । একতো বহির্দেশে শ্যামকর্ণানাম্, অন্তরে তু রক্তকর্ণানামিতি ভাবঃ, পাণ্ডুরাণাং সমুদায়েন শ্বেতরক্তবর্ণানাম্, তরস্বিনাং বেগবতাম্ ॥২৩॥

নেতি । ভগবান্ ভবান্ । দীয়তাং তাদৃশমশ্বসহস্রমিতি শেষঃ ॥২৪॥

একত ইতি । অশ্বেতি লুপ্তষষ্ঠীবহুবচনান্তং পদম্, তল্লোপশ্চার্ষঃ । অন্যথা অশ্বেত্যস্য শ্যামকর্ণানামিত্যাদিনা সহান্বয়ো ন স্যাৎ । অথবার্ষত্বাদুক্তবিধৈকদেশান্বয় এব বাচ্যঃ ॥২৫॥

---

তদনন্তর গাধিরাজা সেই দৃঢ়ব্রত ব্রাহ্মণকে বলিলেন—"পূর্ব্বপুরুষেরা আমাদের বংশে যে কিছু রীতি প্রবর্ত্তিত করিয়া গিয়াছেন, তাহা রক্ষা করা আমাদের উচিত ॥২২॥

অতএব ব্রাহ্মণশ্রেষ্ঠ ! আপনি ইহা অবগত হউন যে, কাণের ভিতরটা রক্তবর্ণ ও বাহিরটা শ্যামবর্ণ থাকিবে, অন্য সমস্ত অঙ্গ পাণ্ডুরবর্ণ হইবে এবং মহাবেগশালী হইবে, এহেন সহস্র অশ্ব আমাদের কন্যাশুল্ক ॥২৩॥

কিন্তু ভৃগুনন্দন ! আপনাকে আমি এ কথা বলিতে পারি না যে, আপনি সেইরূপ সহস্র অশ্ব আমাকে শুল্করূপে দান করুন ; অথচ আপনার মত মহাত্মাকেই কন্যা দান করা আমার উচিত" ॥২৪॥

ঋচীক বলিলেন—"কাণের ভিতরটা রক্তবর্ণ ও বাহিরটা শ্যামবর্ণ থাকিবে, অন্য সমস্ত অঙ্গ পাণ্ডুরবর্ণ হইবে এবং মহাবেগশালী হইবে, এইরূপ সহস্র অশ্বই আপনাকে দান করিব ; আপনার কন্যা আমার ভার্য্যা হউন" ॥২৫॥

সহস্রং বাজিনামেকং শুল্কার্থং মে প্রদীয়তাম্।
তস্মৈ প্রাদাৎ সহস্রং বৈ বাজিনাং বরুণস্তদা ॥২৭॥ (যুগ্মকম্)
তদাশ্বতীর্থং বিখ্যাতমুত্থিতা যত্র তে হয়াঃ।
গঙ্গায়াং কান্যকুব্জে বৈ দদৌ সত্যবতীং তদা ॥২৮॥
ততো গাধিঃ সুতাঞ্চাস্মৈ জন্যাশ্চাসন্ সুরাস্তদা।
লব্ধ্বা হয়সহস্রন্তু তাংশ্চ দৃষ্ট্বা দিবৌকসঃ ॥২৯॥
ধর্ম্মেণ লব্ধ্বা তাং ভার্য্যামৃচীকো দ্বিজসত্তমঃ।
যথাকামং যথাজোষং তয়া রেমে সুমধ্যয়া ॥৩০॥

ভারতকৌমুদী

স ইতি। স তথা প্রতিজ্ঞায় ইতি বরুণমব্রবীৎ। তস্মৈ ঋচীকায় ॥২৬—২৭॥

তদিতি। তে তাদৃশা বরুণদত্তাঃ। গঙ্গায়াং গঙ্গাতীরে, দদৌ গাধিরিতি শেষঃ ॥২৮॥

তত ইতি। গাধিঃ, তত ঋচীকাৎ, হয়সহস্রং লব্ধ্বা, অস্মৈ ঋচীকায় চ সুতাং দদাবিতি শেষঃ। তদা চ সুরা দেবাঃ, জন্যা বরপ্রিয়া বরযাত্রা ইত্যর্থঃ আসন্। "জন্যো বরবধূজ্ঞাতিপ্রিয়ভৃত্যহিতেঽপি চ" ইতি বিশ্বঃ। তে দিবৌকসশ্চ তান্ বরকন্যোভয়পক্ষান্ দৃষ্ট্বা জগ্মুরিতি শেষঃ। গত্যন্তরাভাবাদীদৃশী ব্যাখ্যা ॥২৯॥

ধর্ম্মেণেতি। যথাজোষং যথাসুখম্, "তূষ্ণীমর্থে সুখে জোষম্" ইত্যমরঃ ॥৩০॥

ভারতভাবদীপঃ

স ইতি ॥১—৪॥ আয়ান্ আগচ্ছন্ ॥৫—২৪॥ একত ইতি। বহিঃ শ্যামা অন্তরারক্তাঃ কর্ণা যেষাং তে একতঃ শ্যামকর্ণাস্তেষাম্ ॥২৫—২৮॥ জন্যা বরপক্ষীয়াঃ ॥২৯—৩০॥

অকৃতব্রণ কহিলেন—"রাজা! ঋচীকমুনি সেইরূপ প্রতিজ্ঞা করিয়া বরুণের নিকট যাইয়া বলিলেন—"কাণের ভিতরটা রক্তবর্ণ ও বাহিরটা শ্যামবর্ণ থাকিবে, অন্য সমস্ত অঙ্গ পাণ্ডুরবর্ণ হইবে এবং মহাবেগশালী হইবে, এইরূপ সহস্র অশ্ব আমাকে শুল্কের জন্য দান করুন।" বরুণ তখনই তাঁহাকে সেই এক সহস্র অশ্ব দান করিলেন ॥২৬—২৭॥

সেই অশ্বগুলি সমুদ্রের যেস্থানে উঠিয়াছিল, সেই স্থানটা 'অশ্বতীর্থ' বলিয়া বিখ্যাত হইয়াছে। তদনন্তর গাধিরাজা কান্যকুব্জে গঙ্গাতীরে যাইয়া ঋচীকের হস্তে সত্যবতীনাম্নী নিজকন্যাটীকে দান করিলেন ॥২৮॥

গাধিরাজা ঋচীকের নিকট হইতে এক সহস্র অশ্ব লাভ করিয়াই তাঁহাকে কন্যা দান করিয়াছিলেন; তখন দেবতারা বরযাত্র হইয়াছিলেন এবং সেই দেবতারা বর ও কন্যাপক্ষকে দেখিয়া চলিয়া গিয়াছিলেন ॥২৯॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ ঋচীক ধর্ম্ম অনুসারে সেই গাধিরাজার কন্যাকে ভার্য্যারূপে লাভ করিয়া ইচ্ছানুসারে এবং যথাসুখে সেই সুমধ্যমার সহিত বিহার করিতে লাগিলেন ॥৩০॥

তং বিবাহে কৃতে রাজন্ ! সভার্য্যমবলোককঃ ।
আজগাম ভৃগুঃ শ্রেষ্ঠং পুত্রং দৃষ্ট্বা ননন্দ চ ॥৩১॥
ভার্য্যাপতী তমাসীনং গুরুং সুরগণার্চ্চিতম্ ।
অর্চ্চিত্বা পর্য্যুপাসীনৌ প্রাঞ্জলী তস্থতুস্তদা ॥৩২॥
ততঃ স্নুষাং স ভগবান্ প্রহৃষ্টো ভৃগুরব্রবীৎ ।
বরং বৃণীষ্ব সুভগে ! দাতা হ্যস্মি তবেপ্সিতম্ ॥৩৩॥
সা বৈ প্রসাদয়ামাস তং গুরুং পুত্রকারণাৎ ।
আত্মনশ্চৈব মাতুশ্চ প্রসাদঞ্চ চকার সঃ ॥৩৪॥

ভৃগুরুবাচ ।

ঋতৌ ত্বঞ্চৈব মাতা চ স্নাতে পুংসবনায় বৈ ।
আলিঙ্গেতাং পৃথগ্ বৃক্ষৌ সাহশ্বত্থং ত্বমুডুম্বরম্ ॥৩৫॥
চরুদ্বয়মিদং ভদ্রে ! জনন্যাশ্চ তবৈব চ ।
বিশ্বমাবর্ত্তয়িত্বা তু ময়া যত্নেন সাধিতম্ ॥৩৬॥

ভারতকৌমুদী

তমিতি। অবলোককঃ অবলোকয়িতুম্, "ণ্বুল্তুমুনৌ ক্রিয়ায়াং ক্রিয়ার্থায়াম্" ইতি ণ্বুল্ ॥৩১॥
ভার্য্যেতি। গুরুং শ্বশুরং পিতরঞ্চ। পর্য্যুপাসীনৌ সন্নিধাবুপবিষ্টৌ ॥৩২॥
তত ইতি। স্নুষাং পুত্রবধূম্। হে সুভগে ! ভাগ্যবতি ! ॥৩৩॥
সেতি। গুরুং শ্বশুরম্। স ভৃগুশ্চ প্রসাদমনুগ্রহং চকার ॥৩৪॥
ঋতাবিতি। স্নাতে ভবত্যৌ, পুংসোঃ পুত্রয়োঃ সবনায় প্রসবায় ॥৩৫॥

রাজা! ঋচীক বিবাহ করিলে পর একদিন মহর্ষি ভৃগু, ভার্য্যার সহিত সেই ঋচীককে দেখিবার জন্য আগমন করিলেন এবং শ্রেষ্ঠ পুত্রকে দেখিয়া আনন্দিত হইলেন ॥৩১॥

দেবগণপূজিত পিতা ভৃগু উপবেশন করিলে, পতি ও পত্নী উভয়েই তাঁহাকে পূজা করিয়া কৃতাঞ্জলি হইয়া তাঁহার সম্মুখে উপবেশন করিলেন ॥৩২॥

তাহার পর ভগবান্ ভৃগু আনন্দিত হইয়া পুত্রবধূকে বলিলেন—"ভাগ্যবতি ! তুমি বর গ্রহণ কর, আমি তোমার অভীষ্ট বস্তু দান করিব" ॥৩৩॥

তখন সেই পুত্রবধূ, নিজের ও নিজমাতার পুত্রের জন্য শ্বশুরকে প্রসন্ন করিলেন ; শ্বশুরও প্রসন্ন হইলেন ॥৩৪॥

ভৃগু বলিলেন—"তুমি ও তোমার মাতা দুই জনেই ঋতুস্নান করিয়া পুত্র প্রসব করিবার জন্য পৃথক্ পৃথক্ ভাবে দুইটী বৃক্ষকে আলিঙ্গন করিবে—তোমার মাতা অশ্বত্থবৃক্ষকে এবং তুমি উডুম্বরবৃক্ষকে ॥৩৫॥

প্রাশিতব্যং প্রযত্নেন চেত্যুক্ত্বাঽদর্শনং গতঃ।
আলিঙ্গনে চরৌ চৈব চক্রতুস্তে বিপর্য্যয়ম্ ॥৩৭॥
ততঃ পুনঃ স ভগবান্ কালে বহুতিথে গতে।
দিব্যজ্ঞানাদ্বিদিত্বা তু ভগবানাগতঃ পুনঃ ॥৩৮॥
অথোবাচ মহাতেজা ভৃগুঃ সত্যবতীং স্নুষাম্।
উপযুক্তশ্চরুর্ভদ্রে! বৃক্ষে চালিঙ্গনং কৃতম্ ॥৩৯॥
বিপরীতেন তে সুভ্রু! মাত্রা চৈবাসি বঞ্চিতা।
ব্রাহ্মণঃ ক্ষত্রবৃত্তির্বৈ তব পুত্রো ভবিষ্যতি ॥৪০॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

চর্ব্বিতি। বিশ্বং জগৎ, আবর্ত্তয়িত্বা অনুসন্ধায়, উপাদানসংগ্রহার্থমিতি ভাবঃ ॥৩৬॥

প্রেতি। প্রাশিতব্যং ভোক্তব্যম্। চরৌ চরুভক্ষণে। তে জননীতনয়ে ॥৩৭॥

তত ইতি। স ভৃগুঃ, ভগবান্ মাহাত্ম্যবান্, সুপৌত্রোৎপত্তৌ ভগবান্ যত্নবাংশ্চ ॥৩৮॥

অথেতি। হে সুভ্রু! তে ত্বয়া, বিপরীতেন ভাবেন, চরুঃ, উপযুক্তো ভক্ষিতঃ, বৃক্ষে চালিঙ্গনং কৃতম্। বঞ্চিতাসি বিপর্য্যয়োপদেশেনেতি ভাবঃ। ব্রাহ্মণো জাত্যা ॥৩৯—৪০॥

## ভারতভাবদীপঃ

অবলোককোঽবলোকনার্থী ॥৩১—৩৫॥ বিশ্বং বিরাট্পুরুষমাবর্ত্তয়িত্বা মুহুর্মুহুরনুসন্ধায় এতয়োশ্চর্ব্বোর্ভক্ষণেন বিশ্বস্রষ্টৃতুল্যো পুত্রো ভবিষ্যত ইতি ভাবঃ ॥৩৬॥ তে উভে প্রতীত্যুক্তেতীকারলোপঃ সন্ধির্বা আর্যঃ, আলিঙ্গনে অশ্বত্থোডুম্বরয়োঃ ॥৩৭ - ৪৬॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ ॥৯৬॥

---

ভদ্রে! আমি তোমার ও তোমার জননীর জন্য বিশ্বব্রহ্মাণ্ড অনুসন্ধান করিয়া যত্নপূর্ব্বক এই দুই ভাগ চরু নির্ম্মাণ করিয়াছি ॥৩৬॥

তোমরাও যত্নপূর্ব্বক ইহা ভক্ষণ করিবে।" এই কথা বলিয়া ভৃগু অন্তর্হিত হইলেন। এদিকে তাঁহারা বৃক্ষ আলিঙ্গনে ও চরুভক্ষণে বিপর্য্যয় করিলেন। (অর্থাৎ সত্যবতী অশ্বত্থবৃক্ষকে এবং তাঁহার মাতা উডুম্বরবৃক্ষকে আলিঙ্গন করিলেন; আর সত্যবতী তাঁহার মাতার চরু এবং তাঁহার মাতা সত্যবতীর চরু ভক্ষণ করিলেন) ॥৩৭॥

তাহার পর বহুকাল অতীত হইলে, সৎপৌত্রোৎপাদনে যত্নশীল ভগবান্ ভৃগু দিব্যজ্ঞানে সেই বিপর্য্যয় জানিতে পারিয়া পুনরায় আগমন করিলেন ॥৩৮॥

তৎপরে মহাতেজা ভৃগু পুত্রবধূ সত্যবতীকে বলিলেন—"ভদ্রে! তুমি বিপরীতভাবে চরু ভক্ষণ ও বৃক্ষ আলিঙ্গন করিয়াছ; সুতরাং হে সুভ্রু! তোমার মাতাই তোমাকে বঞ্চনা করিয়াছেন; অতএব তোমার পুত্র ব্রাহ্মণ হইয়াও ক্ষত্রিয়বৃত্তি হইবে" ॥৩৯—৪০॥

ক্ষত্রিয়ো ব্রাহ্মণাচারো মাতুস্তব সুতো মহান্।
ভবিষ্যতি মহাবীর্য্যঃ সাধূনাং মার্গমাস্থিতঃ ॥৪১॥
ততঃ প্রসাদয়ামাস শ্বশুরং সা পুনঃ পুনঃ।
ন মে পুত্রো ভবেদীদৃক্ কামং পৌত্রো ভবেদিতি ॥৪২॥
এবমস্ত্বিতি সা তেন পাণ্ডব! প্রতিনন্দিতা।
কালং প্রতীক্ষতী গর্ভং ধারয়ামাস যত্নতঃ ॥৪৩॥
জমদগ্নিং ততঃ পুত্রং জজ্ঞে সা কাল আগতে।
তেজসা বর্চ্চসা চৈব যুক্তং ভার্গবনন্দনম্ ॥৪৪॥
স বর্দ্ধমানস্তেজস্বী বেদস্যাধ্যয়নেন চ।
বহূনৃষীন্ মহাতেজাঃ পাণ্ডবেয়াত্যবর্ত্তত ॥৪৫॥

ভারতকৌমুদী

ক্ষত্রিয় ইতি। ক্ষত্রিয়ো জাত্যা। মার্গং পন্থানং রীতিমিত্যর্থঃ, আস্থিত আশ্রিতঃ ॥৪১॥
তত ইতি। সা পুত্রবধূঃ সত্যবতী। ঈদৃক্ ক্ষত্রিয়বৃত্তিঃ। কামং বরম্ ॥৪২॥
এবমিতি। তেন ভৃগুণা। প্রতিনন্দিতা অভিনন্দিতা ॥৪৩॥
জমদগ্নিমিতি। জজ্ঞে জনয়ামাস। তেজসা ব্রাহ্মদীপ্ত্যা, বর্চ্চসা কান্ত্যা ॥৪৪॥
স ইতি। তেজস্বী বুদ্ধিপ্রভাবশালী। অত্যবর্ত্তত অতিক্রান্তবান্ ॥৪৫॥

---

আর, তোমার মাতার পুত্র ক্ষত্রিয় হইয়াও ব্রাহ্মণাচার, মহাত্মা, মহাবল ও সাধুপথাবলম্বী হইবে" ॥৪১॥

তাহার পর সত্যবতী বার বার এই কথা বলিয়া শ্বশুরের নিকট অনুনয় করিতে লাগিলেন যে, "আমার পুত্র যেন এ প্রকার হয় না, বরং পৌত্র যেন হয়" ॥৪২॥

"এইরূপই হউক" এই কথা বলিয়া ভৃগু সত্যবতীকে আনন্দিত করিলেন। তাহার পর সত্যবতী কাল প্রতীক্ষা করিতে থাকিয়া যত্নপূর্ব্বক গর্ভ ধারণ করিলেন ॥৪৩॥

তদনন্তর কাল উপস্থিত হইলে, সত্যবতী ভৃগুবংশের আনন্দজনক এবং তেজ ও কান্তিসম্পন্ন 'জমদগ্নি'-নামক একটী পুত্র প্রসব করিলেন ॥৪৪॥

পাণ্ডুনন্দন! সেই জমদগ্নি বৃদ্ধি পাইতে থাকিয়া ক্রমে বুদ্ধিমান্ ও মহাতেজা হইয়া বেদাধ্যয়নদ্বারা বহু ঋষিকে অতিক্রম করিলেন ॥৪৫॥

---

(৪৩) দ্বিতীয়ার্দ্ধং বা ব কা পি নাস্তি।

তস্য কৃৎস্নো ধনুর্ব্বেদঃ প্রত্যভাত্তরতর্ষভ !।
চতুর্ব্বিধানি চাস্ত্রাণি ভাস্করোপমবর্চ্চসম্ ॥৪৬॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি
তীর্থযাত্রায়াং জমদগ্ন্যুৎপত্তৌ ষণ্নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

# সপ্তনবতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

অকৃতব্রণ উবাচ।
স বেদাধ্যয়নে যুক্তো জমদগ্নির্মহাতপাঃ।
তপস্তেপে ততো দেবান্ নিয়মাদ্বশমানয়ৎ ॥১॥
স প্রসেনজিতং রাজন্! অধিগম্য নরাধিপম্।
রেণুকাং বরয়ামাস স চ তস্মৈ দদৌ নৃপঃ ॥২॥

---

ভারতকৌমুদী

তমিতি। তং প্রতি, অভাৎ আবিরভবৎ। চতুর্বিধানি ছেদন-ভেদন-স্তম্ভন-সম্মোহন-জনকানি। ভাস্করোপমবর্চ্চসং সূর্য্যতুল্যতেজস্কম্ ॥৪৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং ষণ্নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

স ইতি। যুক্তো ব্যাপৃতঃ। ততো নিয়মাৎ তপস্যাত এব ॥১॥

স ইতি। প্রসেনজিতং তদাখ্যম্। রেণুকাং তন্নাম্নীং কন্যাম্ ॥২॥

---

ভরতশ্রেষ্ঠ! ক্রমশঃ সমস্ত ধনুর্ব্বেদ ও চতুর্বিধ অস্ত্র সেই সূর্য্যতুল্য তেজস্বী জমদগ্নির হৃদয়ে প্রকাশ পাইল" ॥৪৬॥

—:*:—

অকৃতব্রণ বলিলেন—"মহাতপা জমদগ্নি বেদপাঠে প্রবৃত্ত থাকিয়া তপস্যা করিতে লাগিলেন; তাহাতেই দেবগণকে বশে আনয়ন করিলেন ॥১॥

রাজা! তিনি একদা প্রসেনজিৎরাজার নিকট যাইয়া তাঁহার কন্যা রেণুকাকে প্রার্থনা করিলেন; প্রসেনজিৎও তাঁহার হস্তে রেণুকাকে দান করিলেন ॥২॥

---

* '...পঞ্চদশাধিকশততমঃ...'—বাব কা, '...ষোড়শাধিকশততমঃ...'—পি নি।

রেণুকাং ত্বথ সম্প্রাপ্য ভার্য্যাং ভার্গবনন্দনঃ।
আশ্রমস্থস্তয়া সার্দ্ধং তপস্তেপেঽনুকূলয়া ॥৩॥
তস্যাঃ কুমারাশ্চত্বারো জজ্ঞিরে রামপঞ্চমাঃ।
সর্ব্বেষামজঘন্যস্তু রাম আসীজ্জঘন্যজঃ ॥৪॥
ফলাহারেষু সর্ব্বেষু গতেষ্বথ সুতেষু বৈ।
রেণুকা স্নাতুমগমৎ কদাচিন্নিয়তব্রতা ॥৫॥
সা তু চিত্ররথং নাম মার্ত্তিকাবতকং নৃপম্।
দদর্শ রেণুকা রাজন্নাগচ্ছন্তী যদৃচ্ছয়া ॥৬॥
ক্রীড়ন্তং সলিলে দৃষ্ট্বা সভার্য্যং পদ্মমালিনম্।
ঋদ্ধিমন্তং ততস্তস্য স্পৃহয়ামাস রেণুকা ॥৭॥
ব্যভিচারাচ্চ সা তস্মাৎ ক্লিন্নাঽম্ভসি বিচেতনা।
প্রবিবেশাশ্রমং ত্রস্তা তাং বৈ ভর্ত্তাঽন্ববুধ্যত ॥৮॥

ভারতকৌমুদী

রেণুকামিতি। ভার্গবনন্দনঃ স জমদগ্নিঃ। অনুকূলয়া বশবর্ত্তিন্যা ॥৩॥

তস্যা ইতি। কুমারাঃ পুত্রাঃ, রামঃ পঞ্চমো যেষাং তে। অজঘন্যঃ গুণৈরনিকৃষ্ট উৎকৃষ্টঃ এবেত্যর্থ, জঘন্যজঃ অন্ত্যজাতঃ, "জঘন্যোঽন্ত্যেঽধমেঽপি চ" ইত্যমরঃ ॥৪॥

ফলেতি। ফলানামাহারেষু আহরণেষু। ব্যক্তিভেদেন ক্রিয়াভেদাদ্বহুবচনম্ ॥৫॥

সেতি। মৃত্তিকাঽস্যাস্তীতি মৃত্তিকাবান্ প্রশস্তমৃত্তিকো দেশস্তস্যায়মিতি মার্ত্তিকাবতঃ, ততঃ সংজ্ঞায়াং কপ্রত্যয়স্তম্, যদৃচ্ছয়া সঙ্কল্পশূন্যবৃত্ত্যা গমনপ্রসঙ্গেনেত্যর্থঃ ॥৬॥

ক্রীড়ন্তমিতি। দৃষ্ট্বা তীরপথেনাগমনসময় ইত্যাশয়ঃ। পদ্মমালিনং হেমপদ্মমালালম্বিতকণ্ঠম্, ঋদ্ধিমন্তং কান্তিসম্পদ্যুক্তম্, তত ঋদ্ধিমত্ত্বাদেব ॥৭॥

তাহার পর ভার্গবনন্দন জমদগ্নি রেণুকাকে ভার্য্যা পাইয়া আশ্রমে থাকিয়া সেই অনুকূলা ভার্য্যার সহিত তপস্যা করিতে লাগিলেন ॥৩॥

ক্রমে রেণুকার পাঁচটী পুত্র জন্মিল; তাঁহাদের মধ্যে রাম ছিলেন—পঞ্চম; কিন্তু রাম বয়সে সর্ব্বকনিষ্ঠ হইয়াও গুণে সর্ব্বাপেক্ষাই উৎকৃষ্ট ছিলেন ॥৪॥

তাহার পর কোন সময়ে পুত্রেরা সকলে ফলাহরণ করিবার জন্য বাহিরে গেলে, ব্রতপরায়ণা রেণুকা স্নান করিতে গেলেন ॥৫॥

রাজা! সেই রেণুকাদেবী স্নান করিয়া আসিবার সময়ে যদৃচ্ছাক্রমে মার্ত্তিকাবত-দেশের রাজা চিত্ররথকে দেখিলেন ॥৬॥

রেণুকাদেবী (তীরপথ দিয়া আসিবার সময়ে) স্বর্ণপদ্মের মালাধারী ও পরমসুন্দর চিত্ররথকে জলের ভিতরে ভার্য্যার সহিত ক্রীড়া করিতে দেখিয়াই তাঁহার উপরে কামস্পৃহা করিলেন ॥৭॥

স তাং দৃষ্ট্বা চ্যুতাং ধৈর্য্যাদ্‌ব্রাহ্ম্যা লক্ষ্ম্যা বিবর্জ্জিতাম্‌।
ধিক্‌শব্দেন মহাতেজা গর্হয়ামাস বীর্য্যবান্‌ ॥৯॥
ততো জ্যেষ্ঠো জামদগ্ন্যো রুমণ্বান্‌ নাম নামতঃ।
আজগাম সুষেণশ্চ বসুর্বিশ্বাবসুস্তথা ॥১০॥
তানানুপূর্ব্ব্যা ভগবান্‌ বধে মাতুরচোদয়ৎ।
ন চ তে জাতসংস্নেহাঃ কিঞ্চিদূচুর্বিচেতসঃ ॥১১॥
ততঃ শশাপ তান্‌ ক্রোধাত্তে শপ্তাশ্চেতনাং জহুঃ।
মৃগপক্ষিসধর্ম্মাণঃ ক্ষিপ্রমাসন্‌ জড়োপমাঃ ॥১২॥
ততো রামোঽভ্যয়াৎ পশ্চাদাশ্রমং পরবীরহা।
তমুবাচ মহাবাহুর্জমদগ্নির্মহাতপাঃ ॥১৩॥

ভারতকৌমুদী

ব্যভীতি। অম্ভসি ক্লিন্না আর্দ্রীভূতদেহা "ক্লিদূ আর্দ্রীভাবে" ইতি ধাত্বর্থানুসারাৎ তদানীমপ্যপ্রোঞ্ছিতগাত্রীত্যর্থঃ, সা রেণুকা, তস্মাৎ সুন্দরপরপুরুষস্পৃহারূপাদ্ব্যভিচারাদেব, বিচেতনা কামমুগ্ধা, অতএব ত্রস্তা চ সতী আশ্রমং প্রবিবেশ। ভর্ত্তা জমদগ্নিশ্চ তাং তাদৃশীম্‌, অন্ববুধ্যত, কম্পরোমাঞ্চাদিসাত্ত্বিকভাবদর্শনাদিতি ভাবঃ ॥৮॥

স ইতি। ব্রাহ্ম্যা লক্ষ্ম্যা চিরধীরত্বরূপয়া শ্রিয়া। বীর্য্যবান্‌ তপসা বলবান্‌ ॥৯॥

তত ইতি। জামদগ্ন্যো জমদগ্নিপুত্রঃ। সুষেণাদয়শ্চ জামদগ্ন্যা এব ॥১০॥

তানিতি। আনুপূর্ব্ব্যা জ্যেষ্ঠক্রমেণ। ভগবান্‌ জমদগ্নিঃ। বিচেতসঃ স্নেহাদেব মুগ্ধাঃ ॥১১॥

তত ইতি। শশাপ জমদগ্নিঃ। চেতনাং মনুষ্যোচিতং প্রকৃষ্টচৈতন্যম্‌, জহুঃ তত্যজুঃ। মৃগাণাং পশূনাং পক্ষিণাঞ্চ সমানো ধর্ম্মো যেষাং তে, পশুপক্ষিতুল্যা ইত্যর্থঃ ॥১২॥

জলে আর্দ্রদেহা রেণুকা সেই ব্যভিচারবশতই মুগ্ধা ও ত্রস্তা হইয়া আশ্রমে প্রবেশ করিলেন; কিন্তু জমদগ্নি তাঁহাকে বুঝিয়া ফেলিলেন ॥৮॥

মহাতেজা ও তপঃপ্রভাবসম্পন্ন জমদগ্নি রেণুকাকে ধৈর্য্যচ্যুত ও ব্রাহ্মশ্রীবিহীন দেখিয়া ধিক্‌ ধিক্‌ শব্দে নিন্দা করিতে লাগিলেন ॥৯॥

তাহার পর জমদগ্নির জ্যেষ্ঠপুত্র রুমণ্বান্‌, দ্বিতীয় পুত্র সুষেণ, তৃতীয় পুত্র বসু ও চতুর্থ পুত্র বিশ্বাবসু আশ্রমে আসিলেন ॥১০॥

তখন জমদগ্নি জ্যেষ্ঠক্রমে তাঁহাদিগকে মাতৃবধে প্রণোদিত করিলেন; কিন্তু প্রবল স্নেহ উপস্থিত হওয়ায় আকুল হইয়া তাঁহারা কিছুই বলিলেন না ॥১১॥

তখন জমদগ্নি ক্রোধবশতঃ তাঁহাদিগকে অভিসম্পাত করিলেন; তাহাতে তৎক্ষণাৎ মনুষ্যযোগ্য চৈতন্য ত্যাগ করিলেন এবং পশু-পক্ষীর সমান হইয়া জড়ের মত থাকিলেন ॥১২॥

(১১)...জাতসম্মোহাঃ—পি।

জহীমাং মাতরং পাপাং মা চ পুত্র ! ব্যথাং কৃথাঃ ।
তত আদায় পরশুং রামো মাতুঃ শিরোঽহরৎ ॥১৪॥
ততস্তস্য মহারাজ ! জমদগ্নের্মহাত্মনঃ ।
কোপোঽভ্যগচ্ছৎ সহসা প্রসন্নশ্চাব্রবীদিদম্ ॥১৫॥
মমেদং বচনাত্তাত ! কৃতং তে কর্ম্ম দুষ্করম্ ।
বৃণীষ্ব কামান্ ধর্ম্মজ্ঞ ! যাবতো বাঞ্ছসে হৃদা ॥১৬॥
স বব্রে মাতুরুত্থানমস্মৃতিঞ্চ বধস্য বৈ ।
পাপেন তেন চাস্পর্শং ভ্রাতৄণাং প্রকৃতিং তথা ॥১৭॥
অপ্রতিদ্বন্দ্বতাং যুদ্ধে দীর্ঘমায়ুশ্চ ভারত ! ।
দদৌ চ সর্ব্বান্ কামাংস্তান্ জমদগ্নির্মহাতপাঃ ॥১৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। অভ্যয়াদাগচ্ছৎ। পরবীরহেতি ভাবিনি ভূতবদুপচারাদুক্তম্ ॥১৩॥

জহীতি। পাপামিত্যনেন বধার্হতা সূচিতা। তপঃপ্রভাবাৎ কামদাতা পিতা নির্ব্বিবাদমাদেশপালনাৎ প্রসন্নঃ পুনরপ্যেনামুজ্জীবয়িষ্যতীতি মত্বৈব রামো মাতৃহত্যায়াং প্রবৃত্ত ইতি বোধ্যম্ ॥১৪॥

তত ইতি। অভ্যগচ্ছৎ তিরোঽভবৎ। প্রসন্নশ্চ নির্ব্বিবাদমাদেশপালনাদিতি ভাবঃ ॥১৫॥

মমেতি। তে ত্বয়া। পিতুরাদেশস্য সর্ব্বথা পালনীয়ত্বজ্ঞানাদ্ধর্ম্মজ্ঞেতি সম্বোধনম ॥১৬॥

স ইতি। তেন মাতৃহত্যাকৃতেন। প্রকৃতিং স্বভাবম্। কামান্ অভীষ্টবিষয়ান্ ॥১৭—১৮॥

ভারতভাবদীপঃ

স বেদেতি ॥১—৮॥ ততস্তস্য স্পৃহয়ামাস তমৈচ্ছৎ ॥৭॥ অম্ভসি সরস্যেব ক্লিন্না দ্রুতা। তথা চোক্তং—"সুন্দরং পুরুষং দৃষ্ট্বা ভ্রাতরং পিতরং সুতম্। যোনির্দ্রবতি নারীণাং সত্যং

তদনন্তর বিপক্ষবীরহন্তা রাম সকলের পরে আশ্রমে আসিলেন; তখন মহাবাহু ও মহাতপা জমদগ্নি তাঁহাকে বলিলেন—॥১৩॥

"পুত্র! তোমার এই পাপিষ্ঠা মাতাকে বধ কর, দুঃখ করিও না।" তাহার পর রাম কুঠার লইয়া মাতার শিরশ্ছেদ করিলেন ॥১৪॥

মহারাজ! তাহার পর তখনই সেই মহাত্মা জমদগ্নির ক্রোধ নিবৃত্তি পাইল এবং তিনি প্রসন্ন হইয়া এই কথা বলিলেন—॥১৫॥

"বৎস! তুমি আমার আদেশমাত্রেই এই দুষ্কর কার্য্য করিয়াছ; অতএব তুমি মনে যতগুলি বিষয় ইচ্ছা কর, তাহাই বর লও" ॥১৬॥

মাতার জীবিত হইয়া উত্থান, তাঁহার সেই হত্যা স্মরণ না করা, আপনাতে সেই পাপস্পর্শ না হওয়া, ভ্রাতাদের স্বাভাবিক অবস্থা এবং নিজের যুদ্ধে

কদাচিত্তু তথৈবাস্য বিনিষ্ক্রান্তাঃ সুতাঃ প্রভো ! ।
অথানূপপতির্বীরঃ কার্ত্তবীর্য্যোঽভ্যবর্ত্তত ॥১৯॥
তমাশ্রমপদং প্রাপ্তমৃষের্ভার্য্যা সমার্চ্চয়ৎ ।
স যুদ্ধমদসম্মত্তো নাভ্যনন্দত্তথার্চ্চনম্ ॥২০॥
প্রমথ্য চাশ্রমাত্তস্মাদ্ধোমধেনোস্ততো বলাৎ ।
জহার বৎসং ক্রোশন্ত্যা বভঞ্জ চ মহাদ্রুমান্ ॥২১॥
আগতায় চ রামায় তদাচষ্ট পিতা স্বয়ম্ ।
গাঞ্চ রোরুদতীং দৃষ্ট্বা কোপো রামং সমাবিশৎ ॥২২॥
স মৃত্যুবশমাপন্নং কার্ত্তবীর্য্যমুপাদ্রবৎ ।
তস্যাথ যুধি বিক্রম্য ভার্গবঃ পরবীরহা ॥২৩॥

ভারতকৌমুদী

কদাচিদিতি। তথৈব ফলাহরণার্থমেব। অনূপপতিঃ সমুদ্রজলপ্রায়দেশস্য রাজা ॥১৯॥
তমিতি। তং কার্ত্তবীর্য্যম্। ঋষের্ভার্য্যা রেণুকা, সমার্চ্চয়ৎ আতিথ্যেন ॥২০॥
প্রমথ্যেতি। প্রমথ্য হোমধেনুমেব নিপীড্য। ক্রোশন্ত্যা আর্ত্তনাদং কুর্ব্বত্যাঃ ॥২১॥
আগতায়েতি। আচষ্ট উক্তবান্, পিতা জমদগ্নিঃ। রোরুদতীং ভৃশং ক্রন্দন্তীম্ ॥২২॥

অপ্রতিদ্বন্দ্বতা ও দীর্ঘ আয়ু—এই সকল বর রাম চাহিলেন ; মহাতপা জমদগ্নিও সেই সমস্ত বরই দিলেন ॥১৭—১৮॥

রাজা ! তাহার পর কোন সময়ে জমদগ্নির পুত্রগণ সেই ফলাহরণের জন্যই নির্গত হইয়া গেলেন ; এমন সময়ে সমুদ্রের তীরদেশের রাজা কার্ত্তবীর্য্যার্জ্জুন সেই আশ্রমে আসিলেন ॥১৯॥

তখন রেণুকাদেবী সেই আশ্রমাগত রাজার যথোচিত সৎকার করিলেন ; কিন্তু যুদ্ধমদমত্ত রাজা তাহাতে সন্তুষ্ট হইলেন না ॥২০॥

কিন্তু তিনি উৎপীড়ন করিয়া সেই আশ্রম হইতে বলপূর্ব্বক হোমধেনুর বৎসটীকে হরণ করিলেন, তখন হোমধেনুটি আর্ত্তনাদ করিতে লাগিল ; আবার তিনি আশ্রমের উত্তম বৃক্ষগুলিকেও ভগ্ন করিলেন ॥২১॥

তাহার পর রাম আশ্রমে আসিলে, জমদগ্নি নিজেই তাঁহার নিকট সেই বৃত্তান্ত বলিলেন ; তাহা শুনিয়া এবং হোমধেনুকে আর্ত্তনাদ করিতে দেখিয়া রামের ক্রোধ জন্মিল ॥২২॥

তাহার পর বিপক্ষবীরহন্তা রাম, আসন্নমৃত্যু কার্ত্তবীর্য্যার্জ্জুনের দিকে ধাবিত হইলেন এবং মনোহর ধনু ধারণ করিয়া যুদ্ধে বিক্রমপ্রকাশপূর্ব্বক নিশিত ভল্লসমূহ দ্বারা কার্ত্তবীর্য্যার্জ্জুনের পরিঘতুল্য সহস্র বাহু ছেদন করিলেন। রাজা !

চিচ্ছেদ নিশিতৈর্ভল্লৈর্বাহূন্ পরিঘসন্নিভান্।
সহস্রসম্মিতান্ রাজন্! প্রগৃহ্য রুচিরং ধনুঃ।
অভিভূতঃ স রামেণ সংযুক্তঃ কালধর্ম্মণা ॥২৪॥ (যুগ্মকম্)
অর্জ্জুনস্যাথ দায়াদা রামেণ কৃতমন্যবঃ।
আশ্রমস্থং বিনা রামং জমদগ্নিমুপাদ্রবন্ ॥২৫॥
তে তং জঘ্নুর্মহাবীর্য্যমযুধ্যন্তং তপস্বিনম্।
অসকৃদ্রাম রামেতি বিক্রোশন্তমনাথবৎ ॥২৬॥
কার্ত্তবীর্য্যস্য পুত্রাস্তু জমদগ্নিং যুধিষ্ঠির!।
পীড়য়িত্বা শরৈর্জগ্মুর্যথাগতমরিন্দমাঃ ॥২৭॥
অপক্রান্তেষু চৈতেষু জমদগ্নৌ তথা গতে।
সমিৎপাণিরুপাগচ্ছদাশ্রমং ভৃগুনন্দনঃ ॥২৮॥

---

ভারতকৌমুদী

স ইতি। উপাদ্রবৎ অভ্যধাবৎ। অভিভূতঃ আক্রান্তঃ স কার্ত্তবীর্য্যঃ, কালঃ কলনমেব ধর্ম্মো যস্য তেন মৃত্যুনা সংযুক্তঃ মমারেত্যর্থঃ। পরশ্লোকং ষট্‌পাদঃ ॥২৩—২৪॥

অর্জ্জুনস্যেতি। দায়াদাঃ পুত্রাঃ। কৃতো মন্যুঃ ক্রোধো যেষাং তে ॥২৫॥

ত ইতি। তপস্বিনং তপঃপ্রবৃত্তম্। অতএবাভিশাপাদপি নিবৃত্তমিতি ভাবঃ ॥২৬॥

কার্ত্তবীর্য্যস্যেতি। গম্যত ইতি গতং স্থানং যথাগতং যথাস্থানম্ ॥২৭॥

অপেতি। তথা মৃত্যুবশং গতে সতি। ভৃগুনন্দনো রামঃ ॥২৮॥

---

এইভাবে রামকর্ত্তৃক আক্রান্ত হইয়া কার্ত্তবীর্য্যার্জ্জুন মৃত্যুমুখে পতিত হইলেন ॥২৩—২৪॥

তদনন্তর কার্ত্তবীর্য্যার্জ্জুনের পুত্রেরা রামের প্রতি ক্রুদ্ধ হইয়া—রাম যখন আশ্রমে ছিলেন না, সেই সময়ে আশ্রমস্থিত জমদগ্নির প্রতি ধাবিত হইল ॥২৫॥

তখন জমদগ্নি বলবান্ হইয়াও তপস্যায় প্রবৃত্ত ছিলেন বলিয়া যুদ্ধ করিলেন না, কেবল অনাথের ন্যায় বার বার 'রাম' 'রাম' বলিয়া আর্ত্তনাদ করিতে থাকিলেন; সেই অবস্থায়ই কার্ত্তবীর্য্যার্জ্জুনের পুত্রেরা তাঁহাকে বধ করিল ॥২৬॥

যুধিষ্ঠির! শত্রুহন্তা অর্জ্জুনপুত্রগণ বাণদ্বারা জমদগ্নিকে বধ করিয়া যথাস্থানে চলিয়া গেল ॥২৭॥

তাহারা চলিয়া গেল, জমদগ্নিরও মৃত্যু হইলে, রাম সমিধ লইয়া আশ্রমে আসিলেন ॥২৮॥

স দৃষ্ট্বা পিতরং বীরস্তথা মৃত্যুবশং গতম্।
অনর্হন্তং তথা ভূতং বিললাপ সুদুঃখিতঃ ॥২৯॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি
তীর্থযাত্রায়াং জমদগ্নিবধে সপ্তনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## অষ্টনবতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

রাম উবাচ।
মমাপরাধাত্তৈঃ ক্ষুদ্রৈর্হতস্ত্বং তাত! বালিশৈঃ।
কার্ত্তবীর্য্যস্য দায়াদৈর্বনে মৃগ ইবেষুভিঃ ॥১॥
ধর্ম্মজ্ঞস্য কথং তাত! বর্ত্তমানস্য সৎপথে।
মৃত্যুরেবংবিধো যুক্তঃ সর্ব্বভূতেষ্বনাগসঃ ॥২॥

ভারতকৌমুদী

স ইতি। অনর্হন্তং তপস্বিব্রাহ্মণত্বাত্তাদৃশমৃত্যোরযোগ্যম্, তথা ভূতং ভূপতিতম্ ॥২৯॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং সপ্তনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

বিলাপপ্রকারমাহ—মমেতি। বালিশৈর্মূর্খৈঃ, পরাপরাধেন পরহননাদিত্যাশয়ঃ ॥১॥

ভারতভাবদীপঃ

সত্যং জনার্দ্দন! ॥" ইতি ॥৮—২৩॥ কালধর্ম্মণা মৃত্যুনা ॥২৪—২৮॥ ভার্য্যাবধদোষাৎ স্বয়মপি তাদৃশমেব মরণং প্রাপেত্যাশয়ঃ ॥২৮॥
ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৭॥

---

পিতা জমদগ্নি সেইরূপ মৃত্যুর অযোগ্য ছিলেন, তথাপি তিনি মৃত ও ভূতলপতিত রহিয়াছেন ইহা দেখিয়া বীর রাম অত্যন্ত দুঃখিত হইয়া বিলাপ করিতে লাগিলেন" ॥২৯॥

—:*:—

রাম বলিলেন—"পিতঃ! ক্ষুদ্রপ্রকৃতি এবং মূর্খ সেই কার্ত্তবীর্য্যপুত্রেরা আমারই অপরাধে বনের ভিতরে হরিণের ন্যায় আপনাকে বাণদ্বারা বধ করিয়া গেল! ॥১॥

---

* '...ষোড়শাধিকশততমঃ...'—বা ব কা, '...সপ্তদশাধিকশততমঃ...'—পি নি।

কিং নু তৈর্ন কৃতং পাপং যৈর্ভবান্ তপসি স্থিতঃ।
অযুধ্যমানো বৃদ্ধঃ সন্ হতঃ শরশতৈঃ শিতৈঃ ॥৩॥
কিং নু তে তত্র বক্ষ্যন্তি সচিবেষু সুহৃৎসু চ।
অযুধ্যমানং ধর্ম্মজ্ঞমেকং হত্বাহনপত্রপাঃ ॥৪॥
বিলপ্যৈবং সকরুণং বহু নানাবিধং নৃপ!। '
প্রেতকার্য্যাণি সর্ব্বাণি পিতুশ্চক্রে মহাতপাঃ ॥৫॥
দদাহ পিতরঞ্চাগ্নৌ রামঃ পরপুরঞ্জয়ঃ।
প্রতিজজ্ঞে বধঞ্চাপি সর্ব্বক্ষত্রস্য ভারত! ॥৬॥
সংক্রুদ্ধোঽতিবলঃ সংখ্যে শস্ত্রমাদায় বীর্য্যবান্।
জঘ্নিবান্ কার্ত্তবীর্য্যস্য সুতানেকোঽন্তকোপমঃ ॥৭॥

ভারতকৌমুদী

ধর্ম্মেতি। কথং যুক্তঃ, অপি তু কথমপি নেত্যর্থঃ। অনাগসো নিরপরাধস্য ॥২॥
কিমিতি। কিং পাপং ন কৃতং নু, অপি তু সর্ব্বং পাপমেব কৃতমিত্যর্থঃ ॥৩॥
কিমিতি। তত্র স্বরাজধান্যাম্। অনপত্রপা নির্লজ্জাঃ ॥৪॥
বিলপ্যেতি। বহু প্রচুরম্। মহাতপা রামঃ ॥৫॥
দদাহেতি। অগ্নৌ তদীয়শ্রৌতাগ্নৌ, তদর্থমেবাগ্নিপদোপাদানাৎ ॥৬॥
সংক্রুদ্ধ ইতি। অতিবলঃ সাতিশয়কায়িকবলবান্, বীর্য্যবান্ মানসিকবলবাংশ্চ ॥৭॥

হা পিতঃ! আপনি ধর্ম্মজ্ঞ ছিলেন, চিরদিন সৎপথে রহিয়াছিলেন এবং সকল প্রাণীর প্রতিই নিরপরাধ ছিলেন; সুতরাং আপনার এই প্রকার মৃত্যু কি সঙ্গত হইয়াছে! ॥ ॥

আপনি বৃদ্ধ, তাহাতে আবার তপস্যায় প্রবৃত্ত ছিলেন; যুদ্ধ করিতেছিলেন না, এই অবস্থায় যাহারা নিশিত বাণসমূহদ্বারা আপনাকে বধ করিয়া গিয়াছে, তাহারা কোন্ পাপ না করিয়াছে? ॥৩॥

আপনি যুদ্ধ করিতেছিলেন না, অথচ ধর্ম্মজ্ঞ ও একাকী ছিলেন; এই অবস্থায় আপনাকে বধ করিয়া রাজধানীতে যাইয়া সেই নির্লজ্জ পাপিষ্ঠেরা মন্ত্রিগণ ও বন্ধুগণের নিকট কি বলিবে!" ॥৪॥

রাজা! মহাতপা রাম এইরূপ নানাবিধ বহুতর সকরুণ বিলাপ করিয়া পিতার সমস্ত প্রেতকার্য্য করিলেন ॥৫॥

ভরতনন্দন শত্রুনগরবিজয়ী রাম তাঁহার পিতাকে (শ্রৌত) অগ্নিতে দাহ করিলেন, তাহার পর সমস্ত ক্ষত্রিয়-বধের প্রতিজ্ঞা করিলেন ॥৬॥

(৫) লালপ্যেবম্—বা ব কা।

তেষাঞ্চানুগতা যে চ ক্ষত্রিয়াঃ ক্ষত্রিয়র্ষভ !।
তাংশ্চ সর্ব্বানবামৃদ্নাদ্রামঃ প্রহরতাং বরঃ ॥৮॥
ত্রিঃসপ্তকৃত্বঃ পৃথিবীং কৃত্বা নিঃক্ষত্রিয়াং প্রভুঃ।
সমন্তপঞ্চকে পঞ্চ চকার রৌধিরান্ হ্রদান্ ॥৯॥
স তেষু তর্পয়ামাস পিতৄন্ ভৃগুকুলোদ্বহঃ।
সাক্ষাদ্দদর্শ চর্চ্চীকং স চ রামং ন্যবারয়ৎ ॥১০॥
ততো যজ্ঞেন মহতা জামদগ্ন্যঃ প্রতাপবান্।
তর্পয়ামাস দেবেন্দ্রমৃত্বিগ্ভ্যঃ প্রদদৌ মহীম্ ॥১১॥
বেদীঞ্চাপ্যদদদ্ধৈমীং কশ্যপায় মহাত্মনে।
দশব্যামায়তাং কৃত্বা নবোৎসেধাং বিশাংপতে ! ॥১২॥

ভারতকৌমুদী

তেষামিতি। অবামৃদ্নাৎ অবমর্দ্দিতবান্, প্রহরতাং যোদ্ধৄণাম্ ॥৮॥

ত্রিরিতি। ত্রিঃসপ্তকৃত্ব একবিংশতিবারম্। সমন্তপঞ্চকে তদাখ্যে স্থানে ॥৯॥

স ইতি। ঋচীকং নাম স্বপিতামহম্। ন্যবারয়ৎ ক্ষত্রিয়বধাদিতি শেষঃ ॥১০॥

তত ইতি। মহীং জয়লব্ধাং ভূমিম্, জয়েন জিতদ্রব্যে স্বত্বোদয়াৎ ॥১১॥

বেদীমিতি। হৈমীং স্বর্ণময়ীম্। ব্যামো হস্তচতুষ্টয়ম্, "ব্যামো বাহ্বোঃ সকরয়োস্ততয়োস্তির্য্যগন্তরম্" ইত্যমরঃ। দশব্যামায়তাং চত্বারিংশদ্ধস্তদীর্ঘাম্, বিস্তারেঽপি তাবতীমেব, সমানচতুষ্কোণবেদ্যাঃ প্রসিদ্ধত্বাৎ; নবোৎসেধাং নবব্যামোন্নতাং ষট্ত্রিংশদ্ধস্তোচ্চামিত্যর্থঃ ॥১২॥

ভারতভাবদীপঃ

মম্মেতি ॥১—১১॥ দশব্যামায়তাং ব্যামো হস্তচতুষ্টয়ম্, চত্বারিংশদ্ধস্তায়ামবিস্তারাম্, নবোৎসেধাং ষট্ত্রিংশদ্ধস্তোচ্ছ্রায়াং চেত্যর্থঃ। ব্যায়ামেতি প্রমাদপাঠঃ ॥১২॥ খণ্ডশঃ খণ্ডানি

অত্যন্ত দৈহিকবল ও মানসিকবলশালী রাম ক্রুদ্ধ হইয়া, অস্ত্র লইয়া, যমের ন্যায় একাকীই যাইয়া, যুদ্ধে কার্ত্তবীর্য্যার্জ্জুনের পুত্রদিগকে সংহার করিলেন ॥৭॥

ক্ষত্রিয়শ্রেষ্ঠ! যে সকল ক্ষত্রিয় তাহাদের অনুগত ছিল, যোদ্ধশ্রেষ্ঠ রাম তাহাদের সকলকেও বিনাশ করিলেন ॥৮॥

প্রভাবশালী রাম এইভাবে একুশ বার পৃথিবীকে নিঃক্ষত্রিয় করিয়া (কুরুক্ষেত্রের অন্তর্গত) সমন্তপঞ্চকে পাঁচটা রুধিরের হ্রদ করিলেন ॥৯॥

ভৃগুকুলশ্রেষ্ঠ রাম সেই হ্রদগুলিতে পিতৃলোকের তর্পণ করিলেন এবং নিজের পিতামহ ঋচীককে প্রত্যক্ষ দেখিলেন; তখন ঋচীক রামকে ক্ষত্রিয়বিনাশ হইতে নিবারণ করিলেন ॥১০॥

তাহার পর প্রতাপশালী রাম এক মহাযজ্ঞ করিয়া দেবরাজকে সন্তুষ্ট করিলেন এবং পুরোহিতকে ভূমি দান করিলেন ॥১১॥

তাং কশ্যপস্যানুমতে ব্রাহ্মণাঃ খণ্ডশস্তদা।
ব্যভজংস্তেন তে রাজন্! প্রখ্যাতাঃ খাণ্ডবায়নাঃ ॥১৩॥
স প্রদায় মহীং তস্মৈ কশ্যপায় মহাত্মনে।
তপঃ সুমহদাস্থায় ক্ষত্রিয়ান্তকরো নৃপ!।
অস্মিন্ মহেন্দ্রে শৈলেন্দ্রে বসত্যমিতবিক্রমঃ ॥১৪॥
এবং বৈরমভূত্তস্য ক্ষত্রিয়ৈর্লোকবাসিভিঃ।
পৃথিবী চাপি বিজিতা রামেণামিততেজসা ॥১৫॥

বৈশম্পায়ন উবাচ।

ততশ্চতুর্দ্দশীং রামঃ সময়েন মহামনাঃ।
দর্শয়ামাস তান্ বিপ্রান্ ধর্ম্মরাজঞ্চ সানুজম্ ॥১৬॥

ভারতকৌমুদী

তামিতি। খণ্ডশঃ খণ্ডানি খণ্ডানি কৃত্বা। ব্যভজন্ বিভজ্য গৃহীতবন্তঃ ॥১৩॥

স ইতি। মহীং জয়লব্ধাং পৃথিবীম্। পূর্ব্বত্র ঋত্বিগ্‌ভ্যো যজ্ঞদক্ষিণারূপেণ পৃথিব্যাঃ কিয়দংশদানম্, অত্র তু তদিতরসমগ্রপৃথিবীদানমিত্যবিরোধঃ। আস্থায় অবলম্ব্য, ক্ষত্রিয়ান্তকরো রামঃ। অনেন চ প্রবন্ধেন রামে যুদ্ধবীরত্বং দানবীরত্বং ধর্ম্মবীরত্বঞ্চেতি ত্রয়মেব দর্শিতমনুসন্ধেয়ম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪॥

উপসংহরতি—এবমিতি। তস্য রামস্য ॥১৫॥

তত ইতি। চতুর্দ্দশীং প্রাপ্যেতি শেষঃ। সময়েন নির্দ্দিষ্টবেলয়া ॥১৬॥

---

এবং নরনাথ! দৈর্ঘ্যে ও বিস্তারে চল্লিশ হাত এবং উচ্চতায় ছত্রিশ হাত একটা স্বর্ণবেদী নির্ম্মাণ করিয়া তাহা মহাত্মা কশ্যপকে দান করিলেন ॥১২॥

রাজা! তখন কশ্যপের অনুমতিক্রমে ব্রাহ্মণেরা সেই বেদীটাকে খণ্ড খণ্ড করিয়া বিভক্ত করিয়া লইয়া গেলেন; তাহাতেই তাঁহারা 'খাণ্ডবায়ন'-নামে বিখ্যাত হইয়া গেলেন ॥১৩॥

রাজা! তাহার পর অসাধারণ পরাক্রমশালী ও ক্ষত্রিয়ান্তকারী রাম মহাত্মা কশ্যপকে সমগ্র পৃথিবী দান করিয়া গুরুতর তপস্যা অবলম্বনপূর্ব্বক এই মহেন্দ্রনামক পর্ব্বতশ্রেষ্ঠে বাস করিতেছেন ॥১৪॥

এইভাবে জগদ্বাসী ক্ষত্রিয়গণের সহিত রামের শত্রুতা জন্মিয়াছিল এবং অমিততেজা রাম পৃথিবী জয় করিয়াছিলেন" ॥১৫॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর মহামনা রাম চতুর্দ্দশীর দিন নির্দ্দিষ্ট সময়ে আসিয়া সেই ব্রাহ্মণদিগকে এবং ভ্রাতৃগণের সহিত যুধিষ্ঠিরকে দর্শন দান করিলেন ॥১৬॥

স তমানর্চ্চ রাজেন্দ্র! ভ্রাতৃভিঃ সহিতঃ প্রভুঃ।
দ্বিজানাঞ্চ পরাং পূজাং চক্রে নৃপতিসত্তমঃ ॥১৭॥
অর্চ্চিত্বা জামদগ্ন্যং স পূজিতস্তেন চোদিতঃ।
মহেন্দ্র উষ্য তাং রাত্রিং প্রযযৌ দক্ষিণামুখঃ ॥১৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং জামদগ্ন্যোপাখ্যানে অষ্টনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

ভারতকৌমুদী

স ইতি। আনর্চ্চ পূজয়ামাস। দ্বিজানামন্যেষাং ব্রাহ্মণানাঞ্চ ॥১৭॥

অর্চ্চিত্বেতি। তেন জামদগ্ন্যেন চ, পূজিতঃ সম্মানিতঃ, উদিতঃ—অদ্য অত্রৈব স্থীয়তামিত্যুক্তশ্চ স যুধিষ্ঠিরঃ। মহেন্দ্রে পর্ব্বতে, উষ্য বাসং কৃত্বা ॥১৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়ামষ্টনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভারতভাবদীপঃ

খণ্ডানি কৃত্বা, ব্যভজন্ বিভাগং কৃতবন্তঃ ॥১৩—১৬॥ আনর্চ্চ অর্চ্চিতবান্ ॥১৭॥ তেন চ উদিত ইতি চ্ছেদঃ। উষ্য উষিত্বা ॥১৮॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৮॥

—:*:—

রাজশ্রেষ্ঠ! তৎপরে প্রভাবশালী ও নৃপতিপ্রধান যুধিষ্ঠির ভ্রাতৃগণের সহিত মিলিত হইয়া রামের পূজা করিলেন এবং অন্যান্য ব্রাহ্মণদেরও সৎকার করিলেন ॥১৭॥

রামের পূজা করার পরে, রামও যুধিষ্ঠিরের সম্মান করিলেন এবং সেদিন সেখানে থাকিবার জন্য বলিলেন; সুতরাং যুধিষ্ঠির সে রাত্রি সেই মহেন্দ্রপর্ব্বতেই থাকিয়া পরদিন দক্ষিণমুখে প্রস্থান করিলেন ॥১৮॥

—:*:—

* '…সপ্তদশাধিকশততমঃ…'—বা ব কা, '…অষ্টাদশাধিকশততমঃ…'—পি নি

# নবনবতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

গচ্ছন্ স তীর্থানি মহানুভাবঃ পুণ্যানি রম্যাণি দদর্শ রাজা।
সর্ব্বাণি বিপ্রৈরুপশোভিতানি কচিৎ কচিদ্ভারত! সাগরস্য ॥১॥
স বৃত্তবাংস্তেষু কৃতাভিষেকঃ সহানুজঃ পার্থিবপুত্রপৌত্রঃ।
সমুদ্রগাং পুণ্যতমাং প্রশস্তাং জগাম পারিক্ষিত! পাণ্ডুপুত্রঃ ॥২॥
তত্রাপি চাপ্লুত্য মহানুভাবঃ সন্তর্পয়ামাস পিতৄন্ সুরাংশ্চ।
দ্বিজাতিমুখ্যেষু ধনং বিসৃজ্য গোদাবরীং সাগরগামগচ্ছৎ ॥৩॥
ততো বিপাপ্মা দ্রবিড়েষু রাজন্! সমুদ্রমাসাদ্য চ লোকপুণ্যম্।
অগস্ত্যতীর্থঞ্চ মহাপবিত্রং নারীতীর্থান্যথ বীরো দদর্শ ॥৪॥

---

ভারতকৌমুদী

গচ্ছন্নিতি। মহান্ অনুভাবঃ প্রভাবো যস্য সঃ "অনুভাবঃ প্রভাবেঽপি" ইত্যমরঃ ॥১॥

স ইতি। হে পারিক্ষিত! পরিক্ষিতঃ পুত্র!। বৃত্তবান্ সদ্বৃত্তিশালী। পার্থিবঃ শান্তনুস্তস্য পুত্রো বিচিত্রবীর্য্যস্তস্য পৌত্র ইতি বংশানুক্রমেণ রাজত্বকীর্ত্তনান্মহাগৌরবং সূচিতম্। প্রশস্তাং নাম তীর্থীভূতাং নদীম্ ॥২॥

তত্রেতি। আপ্লুত্য স্নাত্বা। বিসৃজ্য দত্ত্বা, গোদাবরীং নাম নদীম্ ॥৩॥

ভারতভাবদীপঃ

গচ্ছন্নিতি ॥১॥ বৃত্তবান্ সদ্বৃত্তঃ, পার্থিবঃ পৃথ্বীপতিঃ কশ্যপস্তস্য পুত্রঃ সূর্য্যস্তস্য পৌত্রো যুধিষ্ঠিরঃ, তৎপিতুর্ধর্ম্মস্য সূর্য্যপুত্রত্বাৎ, প্রশস্তাং নাম নদীম্ ॥২—৩॥ নারীতীর্থানি গ্রাহরূপাঃ

---

বৈশম্পায়ন বলিলেন—ভরতনন্দন জনমেজয়! মহাপ্রভাবশালী রাজা যুধিষ্ঠির মহেন্দ্রপর্ব্বত হইতে প্রস্থান করিয়া পবিত্র ও মনোহর তীর্থসকল দর্শন করিলেন। সমুদ্রের কোন কোন তীর্থে সমস্ত স্থানই ব্রাহ্মণগণে পরিশোভিত ছিল ॥১॥

জনমেজয়! সদ্বৃত্তিশালী, রাজপুত্রের পৌত্র এবং পাণ্ডুর পুত্র যুধিষ্ঠির ভ্রাতৃগণের সহিত সেই সকল তীর্থে স্নান করিয়া সমুদ্রগামিনী পরমপবিত্রা প্রশস্তানদীতে গমন করিলেন ॥২॥

মহাপ্রভাবশালী যুধিষ্ঠির সেখানেও স্নান করিয়া দেবতর্পণ ও পিতৃতর্পণ করিলেন, পরে শ্রেষ্ঠ ব্রাহ্মণদিগকে ধন দান করিয়া সমুদ্রগামিনী গোদাবরীনদীতে গমন করিলেন ॥৩॥

তত্রার্জ্জুনস্যাগ্র্যধনুর্দ্ধরস্য নিশম্য তৎ কর্ম্ম নরৈরশক্যম্।
সম্পূজ্যমানঃ পরমর্ষিসংঘৈঃ পরাং মুদং পাণ্ডুসুতঃ স লেভে ॥৫॥
স তেষু তীর্থেষ্বভিষিক্তগাত্রঃ কৃষ্ণাসহায়ঃ সহিতোঽনুজৈশ্চ।
সম্পূজয়ন্ বিক্রমমর্জ্জুনস্য রেমে মহীপাল! পতিঃ পৃথিব্যাঃ ॥৬॥
ততঃ সহস্রাণি গবাং প্রদায় তীর্থেষু তেম্বম্বুধরোত্তমস্য।
হৃষ্টঃ সহ ভ্রাতৃভিরর্জ্জুনস্য সঙ্কীর্ত্তয়ামাস গবাং প্রদানম্ ॥৭॥
স তানি তীর্থানি চ সাগরস্য পুণ্যানি চান্যানি বহূনি রাজন্!।
ক্রমেণ গচ্ছন্ পরিপূর্ণকামঃ সূর্পারকং পুণ্যতমং দদর্শ ॥৮॥
তত্রোদধেঃ কিঞ্চিদতীত্য দেশং খ্যাতং পৃথিব্যাং বনমাসসাদ।
তপ্তং সুরৈরত্র তপঃ পুরস্তাদিষ্টং তথা পুণ্যপরৈর্নরেন্দ্রৈঃ ॥৯॥

ভারতকৌমুদী

তত ইতি। যত্র বর্গাদয়ঃ পঞ্চাপ্সরসো ব্রাহ্মণশাপাদ্গ্রাহা ভূত্বা জলে স্থিতাঃ পুনরর্জ্জুনেনোত্তোলনাৎ স্বস্বরূপং প্রাপ্তাঃ, তানি নারীতীর্থানি। এতদুপাখ্যানমাদিপর্ব্বণি নবাধিকদ্বিশততমাধ্যায়াদৌ দ্রষ্টব্যম্। বীরো যুধিষ্ঠিরঃ ॥৪॥

তত্রেতি। অগ্র্যধনুর্দ্ধরস্য শ্রেষ্ঠধানুষ্কস্য। তৎ কর্ম্ম গ্রাহাণামুত্তোলনরূপং কার্য্যম্ ॥৫॥

স ইতি। অভিষিক্তগাত্রঃ স্নপিতশরীরঃ, কৃষ্ণাসহায়ো দ্রৌপদীসহিতঃ ॥৬॥

তত ইতি। অম্বুধরাঃ সমুদ্রান্তেষু উত্তমস্য। সঙ্কীর্ত্তয়ামাস যুধিষ্ঠিরঃ ॥৭॥

স ইতি। পরিপূর্ণকামঃ স্নানদানাদিনা। সূর্পারকং নাম প্রাগ্ বর্ণিতং তীর্থম্ ॥৮॥

---

রাজা! তাহার পর বীর যুধিষ্ঠির দ্রবিড়দেশে জগৎপবিত্র সমুদ্রে যাইয়া নিষ্পাপ হইয়া, তৎপরে মহাপবিত্র অগস্ত্যতীর্থ (ইহাও একটী নারীতীর্থ) এবং অপর চারিটী নারীতীর্থ দর্শন করিলেন ॥৪॥

সেখানে শ্রেষ্ঠধনুর্দ্ধর অর্জ্জুনের সেই জলজন্তু উত্তোলনরূপ মানুষের অসাধ্য কর্ম্মের বৃত্তান্ত শুনিয়া এবং মহর্ষিগণকর্ত্তৃক সম্মানিত হইতে থাকিয়া যুধিষ্ঠির পরম আনন্দ লাভ করিলেন ॥৫॥

রাজা! পৃথিবীপতি যুধিষ্ঠির দ্রৌপদী ও ভ্রাতাদের সহিত মিলিত হইয়া সেই তীর্থগুলিতে স্নান করিয়া এবং অর্জ্জুনের বিক্রমের প্রশংসা করিতে থাকিয়া আনন্দ অনুভব করিতে লাগিলেন ॥৬॥

তাঁহার পর যুধিষ্ঠির সমুদ্রের সেই সকল তীর্থে সহস্র সহস্র গো দান করিয়া আনন্দিত হইয়া ভ্রাতাদের সঙ্গে অর্জ্জুনের গো দানের আলোচনা করিলেন ॥৭॥

রাজা! তদনন্তর যুধিষ্ঠির ক্রমশঃ সমুদ্রের সেই সকল তীর্থে ও অন্যান্য বহুতর তীর্থে গমন করিয়া পূর্ণমনোরথ হইয়া পুণ্যতম সূর্পারকতীর্থ দর্শন করিলেন ॥৮॥

স তত্র তামগ্র্যধনুর্দ্ধরস্য বেদীং দদর্শায়তপীনবাহুঃ।
ঋচীকপুত্রস্য তপস্বিসংঘৈঃ সমাবৃতাং পুণ্যকৃদর্চ্চনীয়াম্ ॥১০॥
ততো বসূনাং বসুধাধিপঃ স মরুদ্‌গণানাঞ্চ তথাশ্বিনোশ্চ।
বৈবস্বতাদিত্যধনেশ্বরাণামিন্দ্রস্য বিষ্ণোঃ সবিতুর্বিভোশ্চ ॥১১॥
ভবস্য চন্দ্রস্য দিবাকরস্য পতেরপাং সাধ্যগণস্য চৈব।
ধাতুঃ পিতৃণাঞ্চ তথা মহাত্মা রুদ্রস্য রাজন্! সগণস্য চৈব ॥১২॥
সরস্বত্যাঃ সিদ্ধগণস্য চৈব পূষ্ণশ্চ যে চাপ্যমরাস্তথান্যে।
পুণ্যানি চাপ্যায়তনানি তেষাং দদর্শ রাজা সুমনোহরাণি ॥১৩॥ (বিশেষকম্)
তেষূপবাসান্ বিবিধানুপোষ্য দত্ত্বা চ রত্নানি মহান্তি রাজা।
তীর্থেষু সর্ব্বেষু পরিপ্লুতাঙ্গঃ পুনঃ স সূর্পারকমাজগাম ॥১৪॥

ভারতকৌমুদী

তত্রেতি। সুরৈর্দেবৈঃ, অত্র বনে, পুরস্তাৎ পূর্ব্বম্। ইষ্টং যজ্ঞঃ কৃতঃ ॥৯॥

স ইতি। অগ্র্যঃ শ্রেষ্ঠো ধনুর্দ্ধরস্তস্য। ঋচীকপুত্রস্য জমদগ্নেঃ ॥১০॥

তত ইতি। বৈবস্বতো যমঃ, আদিত্যা সবিতৃদিবাকরপূষেতরে নব। ভবস্য শিবস্য। অপাংপতের্বরুণস্য। ধাতুর্ব্রহ্মণঃ। সগণস্য প্রমথবর্গসহিতস্য। পূষ্ণ আদিত্যবিশেষস্য। আয়তনানি তপঃক্ষেত্রাণি ॥১১—১৩॥

ভারতভাবদীপঃ

পঞ্চাপ্সরসো মুনিশাপবশাদ্যত্র স্থিতা অর্জ্জুনেন চ শাপান্মোচিতাস্তানি নারীতীর্থানি ॥১—৬॥ অম্বুধরোত্তমস্য সমুদ্রস্য ॥৭—১৩॥ তেষু তীর্থেষু, উপবাসান্ সমীপবাসিনো বিবুধান্ পণ্ডিতা-

সে স্থান হইতে সমুদ্রতীরের কিছু দেশ অতিক্রম করিয়া পৃথিবীবিখ্যাত একটি বনে উপস্থিত হইলেন; সেই বনে পূর্ব্বে দেবতারা তপস্যা করিয়াছিলেন এবং ধর্ম্মপরায়ণ রাজারা যজ্ঞ করিয়াছিলেন ॥৯॥

আয়ত-স্থূলবাহু যুধিষ্ঠির সেই বনের ভিতরে শ্রেষ্ঠধনুর্দ্ধর জমদগ্নির তপস্যার বেদী দর্শন করিলেন; সে বেদীটী ধার্ম্মিকগণের পূজনীয় বলিয়া তখনও তপস্বিসমূহে পরিবেষ্টিত ছিল ॥১০॥

রাজা! তাহার পর বসুগণ, মরুদ্‌গণ, অশ্বিনীকুমারদ্বয়, যম, আদিত্যগণ, কুবের, ইন্দ্র, প্রভু বিষ্ণু, সূর্য্য, শিব, চন্দ্র, দিবাকর, বরুণ, সাধ্যগণ, ব্রহ্মা, পিতৃগণ, প্রমথগণের সহিত রুদ্র, সরস্বতী, সিদ্ধগণ ও পূষা এবং অন্য যে সকল দেবতা আছেন, তাঁহাদের পুণ্য ও মনোহর আয়তনগুলিকে পৃথিবীপতি মহাত্মা যুধিষ্ঠির দর্শন করিলেন ॥১১—১৩॥

(১৪) তেষূপবাসান্ বিবুধানুপোষ্য—বা ব কা নি।

স তেন তীর্থেন তু সাগরস্য পুনঃ প্রয়াতঃ সহ সোদরীয়ৈঃ।
দ্বিজৈঃ পৃথিব্যাং প্রথিতং মহদ্ভিস্তীর্থং প্রভাসং সমুপাজগাম ॥১৫॥
তত্রাভিষিক্তঃ পৃথুলোহিতাক্ষঃ সহানুজৈর্দেবগণান্ পিতৄংশ্চ।
সন্তর্পয়ামাস তথৈব কৃষ্ণা তে চাপি বিপ্রাঃ সহ লোমশেন ॥১৬॥
স দ্বাদশাহং জলবায়ুভক্ষঃ কুর্ব্বন্ ক্ষপাহঃসু তদাভিষেকম্।
সমন্ততোঽগ্নীনুপদীপয়িত্বা তেপে তপো ধর্ম্মভৃতাং বরিষ্ঠঃ ॥১৭॥
তমুগ্রমাস্থায় তপশ্চরন্তং শুশ্রাব রামশ্চ জনার্দ্দনশ্চ।
তৌ সর্ব্ববৃষ্ণিপ্রবরৌ সসৈন্যৌ যুধিষ্ঠিরং জগ্মতুরাজমীঢ়ম্ ॥১৮॥

ভারতকৌমুদী

তেষ্বিতি। অত্রোদ্দেশ্যানাং বিবিধত্বাদুপবাসানামপি বিবিধত্বম্। অত্র "উপবাসান্ সমীপবাসিনঃ, বিবুধান্ পণ্ডিতান্, বিবিধানিত্যপপাঠঃ, উপোষ্য বস্ত্রৈবাবাস্য" ইতি নীলকণ্ঠঃ। তদ্ধেয়ম্, কর্ত্তরি উপবাসপদানুপপত্তেঃ "বস আচ্ছাদনে" ইত্যস্য যজ্ঞাদিত্বাভাবাৎ সম্প্রসারণাসম্ভবেন উপোষ্যেতি পদাসম্ভবাচ্চ। উপোষ্য বিধায়, মহান্তি প্রচুরাণীত্যর্থঃ। পরিপ্লুতাঙ্গঃ স্নাতঃ, সূর্পারকং তীর্থম্ ॥১৪॥

স ইতি। সোদরীয়ৈর্ভ্রাতৃভিঃ। দ্বিজৈঃ সহচরৈর্ব্রাহ্মণৈঃ ॥১৫॥

তত্রেতি। পৃথুনী বিশালে লোহিতে চ অক্ষিণী যস্য সঃ। কৃষ্ণা দ্রৌপদী ॥১৬॥

স ইতি। জলবায়ুভক্ষ ইত্যবধারণপরম্। ক্ষপাহঃসু রাত্রিষু দিবসেষু চ ॥১৭॥

---

রাজা যুধিষ্ঠির সেই আয়তনগুলিতে নানাবিধ উপবাস এবং প্রচুর রত্ন দান করিয়া এবং সেই সকল তীর্থে স্নান করিয়া পুনরায় সূর্পারকতীর্থে আগমন করিলেন ॥১৪॥

তিনি ভ্রাতৃগণ ও শ্রেষ্ঠ ব্রাহ্মণগণের সহিত মিলিত হইয়া পুনরায় সমুদ্রের সেই তীর্থপথ দিয়া যাইতে থাকিয়া পৃথিবীবিখ্যাত প্রভাসতীর্থে আগমন করিলেন ॥১৫॥

বিশাল লোহিতনয়ন যুধিষ্ঠির ভ্রাতৃগণের সহিত সেই প্রভাসতীর্থে স্নান করিয়া দেবগণ ও পিতৃগণের তর্পণ করিলেন; আর দ্রৌপদী এবং সেই সকল ব্রাহ্মণেরাও লোমশের সহিত (যথাসম্ভব) স্নান ও তর্পণ করিলেন ॥১৬॥

তদনন্তর ধার্ম্মিকশ্রেষ্ঠ যুধিষ্ঠির বার দিন পর্য্যন্ত জল ও বায়ুমাত্র ভক্ষণ করিয়া, রাত্রিতে ও দিনে স্নান করিতে থাকিয়া এবং সকল দিকে অগ্নি প্রজ্বলিত করিয়া তপস্যা করিলেন ॥১৭॥

তাহার পর রাম ও কৃষ্ণ শুনিতে পাইলেন যে, যুধিষ্ঠির ঘোরতর তপস্যা আরম্ভ করিয়া তাহা সম্পাদন করিতেছেন; তখন বৃষ্ণিবংশশ্রেষ্ঠ রাম ও কৃষ্ণ সসৈন্যে অজমীঢ়বংশসম্ভূত যুধিষ্ঠিরের নিকট গমন করিলেন ॥১৮॥

তে বৃষ্ণয়ঃ পাণ্ডুসুতান্ সমীক্ষ্য ভূমৌ শয়ানান্ মলদিগ্ধগাত্রান্।
অনর্হতীং দ্রৌপদীঞ্চাপি দৃষ্ট্বা সুদুঃখিতাশ্চুক্রুশুরার্ত্তনাদম্ ॥১৯॥
ততঃ স রামঞ্চ জনার্দ্দনঞ্চ কার্ষ্ণিঞ্চ শাম্বঞ্চ শিনেশ্চ পৌত্রম্।
অন্যাংশ্চ বৃষ্ণীনুপগম্য পূজাং চক্রে যথাধর্ম্মমদীনসত্ত্বঃ ॥২০॥
তে চাপি সর্ব্বান্ প্রতিপূজ্য পার্থান্ তৈঃ সৎকৃতাঃ পাণ্ডুসুতৈস্তথৈব।
যুধিষ্ঠিরং সংপরিবার্য্য রাজন্! উপাবিশন্ দেবগণা যথেন্দ্রম্ ॥২১॥
তেষাং স সর্ব্বং চরিতং পরেষাং বনে চ বাসং পরমপ্রতীতঃ।
অস্ত্রার্থমিন্দ্রস্য গতঞ্চ পার্থং নিবেশনং হৃষ্টমনাঃ শশংস ॥২২॥

ভারতকৌমুদী

তমিতি। আস্থায় অবলম্ব্য। চরন্তমনুতিষ্ঠন্তম্। আজমীঢ়মজমীঢ়বংশ্যম্ ॥১৮॥
ত ইতি। অনর্হতীং তাদৃশদুঃখভোগাযোগ্যাম্। আর্ত্তো নাদো যস্মিন্ কর্ম্মণি তৎ ॥১৯॥
তত ইতি। কার্ষ্ণিং প্রদ্যুম্নঞ্চ। শিনেঃ পৌত্রং সাত্যকিঞ্চ। অদীনসত্ত্বঃ অনল্পাধ্যবসায়ঃ ॥২০॥
ত ইতি। পার্থান্ পাণ্ডবান্। সৎকৃতা আদৃতাঃ। সংপরিবার্য্য পরিবেষ্ট্য ॥২১॥
তেষামিতি। পরেষাং দুর্য্যোধনাদীনাম্। ইন্দ্রস্য নিবেশনমিতি সম্বন্ধঃ ॥২২॥

ভারতভাবদীপঃ

সুপোষ্য বস্ত্রৈরাবাস্য রত্নানি চ তেভ্য এব দত্ত্বা ॥১৪॥ তেন তীর্থেন সিন্ধুতীরমার্গেণ ॥১৫—১৯॥ কার্ষ্ণিং প্রদ্যুম্নম্, পৌত্রং সাত্যকিম্ ॥২০—২৩॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৯॥

---

পাণ্ডবগণ ভূতলে শয়ন করেন এবং তাঁহাদের অঙ্গসকল ধূলিতে পরিপূর্ণ, ইহা দেখিয়া, আর তাদৃশ দুঃখভোগের অযোগ্য দ্রৌপদীকেও দেখিয়া সেই বৃষ্ণিবংশীয়েরা অত্যন্ত দুঃখিত হইয়া আর্ত্তনাদ করিতে লাগিলেন ॥১৯॥

তদনন্তর অত্যন্ত অধ্যবসায়শালী যুধিষ্ঠির—রাম, কৃষ্ণ, প্রদ্যুম্ন, শাম্ব, সাত্যকি এবং অন্যান্য বৃষ্ণিবংশীয়গণের নিকটে যাইয়া তাঁহাদের যথাযোগ্য সম্মান করিলেন ॥২০॥

তখন তাঁহারাও পাণ্ডবদের সকলকেই প্রতিসম্মানিত করিলে, পাণ্ডবেরাও আবার সেইরূপই তাঁহাদের আদর করিলেন। রাজা! তখন দেবগণ যেমন ইন্দ্রকে পরিবেষ্টন করিয়া উপবেশন করেন, তেমন বৃষ্ণিবংশীয়েরা যুধিষ্ঠিরকে পরিবেষ্টন করিয়া উপবেশন করিলেন ॥২১॥

তাহার পর হৃষ্টচিত্ত যুধিষ্ঠির বিশেষ আশ্বস্তভাবেই তাঁহাদের নিকটে দুর্য্যোধন-প্রভৃতির আচরণ, নিজেদের বনবাস এবং অস্ত্রশিক্ষার জন্য ইন্দ্রভবনে অর্জ্জুনের গমন ইত্যাদি সংবাদ বলিলেন ॥২২॥

---

(১৯)…সুদুঃখিতাম্—পি।

শ্রুত্বা তু তে তস্য বচঃ প্রতীতাস্তাংশ্চাপি দৃষ্ট্বা সুকৃশানতীব।
নেত্রোদ্ভবং সংমুমুচুর্মহার্হা দুঃখার্ত্তিজং বারি মহানুভাবাঃ ॥২৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং বার্ষ্ণেয়যুধিষ্ঠিরসমাগমে নবনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## শততমোঽধ্যায়ঃ।

—:*:—

জনমেজয় উবাচ।

প্রভাসতীর্থমাসাদ্য পাণ্ডবা বৃষ্ণয়স্তথা।
কিমকুর্ব্বন্ কথাশ্চৈষাং কাস্তত্রাসংস্তপোধন ! ॥১॥
তে হি সর্ব্বে মহাত্মানঃ সর্ব্বশাস্ত্রবিশারদাঃ।
বৃষ্ণয়ঃ পাণ্ডবাশ্চৈব সুহৃদশ্চ পরস্পরম্ ॥২॥

---

ভারতকৌমুদী

শ্রুত্বেতি। প্রতীতাঃ কৃতপ্রত্যয়াঃ, তান্ পাণ্ডবান্। মহার্হা মহামান্যাঃ ॥২৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং নবনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

প্রভাসেতি। কথা আলাপাঃ, এষামুভয়েষাং পরস্পরম্ ॥১॥

ত ইতি। অতো বিবিধবিষয়ালোচনা রুবৈবাসীদিতি ভাবঃ ॥২॥

---

তখন মহামান্য ও মহাপ্রভাবশালী সেই বৃষ্ণিবংশীয়েরা যুধিষ্ঠিরের কথা শুনিয়া, তাহা বিশ্বাস করিয়া এবং তাঁহাদিগকে অত্যন্ত কৃশ দেখিয়া দুঃখপীড়াবশতঃ অশ্রু মোচন করিতে লাগিলেন ॥২৩॥

—:*:—

জনমেজয় বলিলেন—"তপোধন! পাণ্ডবগণ ও বৃষ্ণিগণ প্রভাসতীর্থে যাইয়া কি করিয়াছিলেন এবং সেখানে তাঁহাদের পরস্পর কি আলাপ হইয়াছিল ? ॥১॥

তাঁহারা সকলেই মহাত্মা ও সর্ব্বশাস্ত্রবিশারদ ছিলেন এবং বৃষ্ণিগণ ও পাণ্ডবগণ পরস্পর সুহৃদ্ও ছিলেন" ॥২॥

---

* '...অষ্টাদশাধিকশততমঃ...'—বা ব কা, '...উনবিংশত্যধিকশততমঃ...'—পি নি।

বৈশম্পায়ন উবাচ।

প্রভাসতীর্থং সম্প্রাপ্য পুণ্যং তীর্থং মহোদধেঃ।
বৃষ্ণয়ঃ পাণ্ডবান্ বীরাঃ পরিবার্য্যোপতস্থিরে ॥৩॥
ততো গোক্ষীরকুন্দেন্দু-মৃণালরজতপ্রভঃ।
বনমালী হলী রামো বভাষে পুষ্করেক্ষণম্ ॥৪॥

ন কৃষ্ণ! ধর্ম্মশ্চরিতো ভবায় জন্তোরধর্ম্মশ্চ পরাভবায়।
যুধিষ্ঠিরো যত্র জটী মহাত্মা বনাশ্রয়ঃ ক্লিশ্যতি চীরবাসাঃ ॥৫॥
দুর্য্যোধনশ্চাপি মহীং প্রশাস্তি ন চাস্য ভূমির্বিবরং দদাতি।
ধর্ম্মাদধর্ম্মশ্চরিতো গরীয়ানিতীব মন্যেত নরোঽল্পবুদ্ধিঃ ॥৬॥
দুর্য্যোধনে চাপি বিবর্দ্ধমানে যুধিষ্ঠিরে চাসুখমাত্তরাজ্যে।
কিং ত্বত্র কর্ত্তব্যমিতি প্রজাভিঃ শঙ্কা মিথঃ সংজনিতা নরাণাম্ ॥৭॥

ভারতকৌমুদী

প্রভাসেতি। পরিবার্য্য পরিবেষ্ট্য, উপতস্থিরে সমীপে স্থিতাঃ ॥৩॥

তত ইতি। হলী হলধরঃ। পুষ্করেক্ষণং পুণ্ডরীকাক্ষং কৃষ্ণম্ ॥৪॥

নেতি। ভবায় উন্নতয়ে, জন্তোর্মানুষস্য। জটী জটাভৃৎ, চীরবাসাঃ কৌপীনভৃৎ ॥৫॥

দুর্য্যোধন ইতি। অল্পবুদ্ধিরিত্যনেন মহাবুদ্ধিস্তু নৈবং মন্যেতেতি সূচিতম্ ॥৬॥

দুর্য্যোধন ইতি। অসুখং যথা স্যাত্তথা, আত্তং পরৈর্গৃহীতং রাজ্যং যস্য তস্মিন্ সতি, অত্র পুণ্যপাপয়োর্মধ্যে অস্মাভিঃ, কিং পুণ্যং পাপং বা কর্ত্তব্যমিতি শঙ্কা সন্দেহঃ, প্রজাভিঃ,

ভারতভাবদীপঃ

প্রভাসেতি ॥১—৩॥ হলীতি হলধরত্বাৎ ধর্ম্মস্যাপি নিন্দাং করিষ্যতীতি ধ্বনিতম্ ॥৪॥ ভবায় অভ্যুদয়ায় ॥৪॥ বিবরং শরীরগূহনায় ন দদাতীত্যর্থঃ ॥৬॥ মিথঃ শঙ্কা, ধর্ম্মাধর্ম্ময়োঃ

বৈশম্পায়ন বলিলেন—বীর বৃষ্ণিগণ মহাসমুদ্রের পুণ্যতীর্থ প্রভাসতীর্থে যাইয়া পাণ্ডবগণকে পরিবেষ্টন করিয়া অবস্থান করিলেন ॥৩॥

তাহার পর গোদুগ্ধ, কুন্দপুষ্প, চন্দ্র, মৃণাল ও রৌপ্যের ন্যায় শুভ্রবর্ণ এবং বনমালাধারী হলধর রাম কৃষ্ণকে বলিলেন—॥৪॥

"কৃষ্ণ! ধর্ম্মের অনুষ্ঠান করিলেও মানুষের উন্নতি হয় না, আবার অধর্ম্মের অনুষ্ঠান করিলেও তাহার অবনতি ঘটে না। যেহেতু মহাত্মা যুধিষ্ঠির জটা ও কৌপীন ধারণ করিয়া বনে থাকিয়া কষ্ট ভোগ করিতেছেন ॥৫॥

আবার দুর্য্যোধন পৃথিবী শাসন করিতেছে; কিন্তু পৃথিবী উহাকে (প্রবেশ করিবার জন্য) বিবর দিতেছেন না; অতএব ধর্ম্মানুষ্ঠান অপেক্ষা অধর্ম্মানুষ্ঠানই ভাল; ইহাই যেন অল্পবুদ্ধি লোক মনে করিবে ॥৬॥

(৩)…পুণ্যতীর্থং মহোদধেঃ—বা ব কা। (৭)…কিং ত্বত্র—পি, …কিন্বত্র—বা ব কা।

অয়ং স ধর্ম্মপ্রভবো নরেন্দ্রো ধর্ম্মে ধৃতঃ সত্যধৃতিঃ প্রদাতা।
চলেদ্ধি রাজ্যাচ্চ সুখাচ্চ পার্থো ধর্ম্মাদপেতস্তু কথং বিবর্দ্ধেৎ ॥৮॥
কথং নু ভীষ্মশ্চ কৃপশ্চ বিপ্রো দ্রোণশ্চ রাজা চ কুলস্য বৃদ্ধঃ।
প্রব্রাজ্য পার্থান্ সুখমাপ্নুবন্তি ধিক্ পাপবুদ্ধীন্ ভরতপ্রধানান্ ॥৯॥
কিং নাম বক্ষ্যত্যবনিপ্রধানঃ পিতৄন্ সমাগম্য পরত্র পাপঃ।
পুত্রেষু সম্যক্ চরিতং ময়েতি পুত্রানপাপান্ ব্যবরোপ্য রাজ্যাৎ ॥১০॥

ভারতকৌমুদী

নরাণাং মধ্যে, মিথঃ পরস্পরং সংজনিতা। তথা চ পাপে সতি দুর্য্যোধনস্য বৃদ্ধিঃ, তস্মিন্নসতি চ যুধিষ্ঠিরস্য ক্ষয় ইতি প্রত্যক্ষদর্শনাৎ পাপমেব কর্ত্তব্যম্? আহোস্বিৎ অন্বয়ব্যভিচারমঙ্গীকৃত্যাপি 'পুণ্যং শ্রেয়সঃ কারণম্' ইতি বৃদ্ধোপদেশাৎ পুণ্যমেব কর্ত্তব্যমিতি ভাবঃ ॥৭॥

অথ কৃতামপি প্রতিজ্ঞামুৎক্রম্য যুধিষ্ঠিরো বলেন কথং ন রাজ্যং গৃহীতবানিত্যাহ—অয়মিতি। ধর্ম্মপ্রভবো ধর্ম্মপুত্রঃ। ধর্ম্মে ধৃতোঽবস্থিতঃ, "ধৃঙ্ অবস্থানে" ইত্যস্য রূপম্। সত্যধৃতির্যথার্থধৈর্য্যঃ। চলেদ্ভ্রশ্যেৎ। বিবর্দ্ধেৎ প্রতিজ্ঞাভঙ্গেন রাজ্যলাভাৎ ॥৮॥

পাণ্ডবনির্ব্বাসনে ভীষ্মাদীনামপি সম্মতিং সম্ভাব্য তান্ নিন্দতি—কথমিতি। রাজা ধৃতরাষ্ট্রঃ। পাপবুদ্ধীন্, পক্ষপাতাদিত্যাশয়ঃ। ভরতেতি তু দ্রোণকৃপয়োরপ্যুপলক্ষণম্ ॥৯॥

কিমিতি। পাপঃ, অবনিপ্রধানো ধৃতরাষ্ট্রঃ, অপাপান্, পুত্রান্, পুত্রস্থানীয়ান্ পাণ্ডবান্, রাজ্যাৎ ব্যবরোপ্য নির্ব্বাস্য, পরত্র পরলোকে, পিতৄন্ সমাগম্য, ময়া পুত্রেষু সম্যক্ চরিতং ব্যবহৃতম্, ইতি কিং নাম বক্ষ্যতি বক্তুং শক্ষ্যতি? কথমপি ন ॥১০॥

ভারতভাবদীপঃ

কিং বলীয় ইতি শাস্ত্রানুভবয়োর্বিরোধাৎ সংশয়ঃ ॥৭॥ রাজ্যাচ্চ সুখাচ্চ চলেন্ন তু ধর্ম্মাদিতি শেষঃ, তত্র হেতুঃ ধর্ম্মাদিতি। কথমিত্যুপহাসার্থম্ ॥৮—৯॥ অবনিপ্রধানো ধৃতরাষ্ট্রঃ ॥১০॥

---

দুর্য্যোধনের উন্নতি হইতেছে, আর দুঃখ দিয়া রাজ্য হরণ করায় যুধিষ্ঠিরের ক্ষয় হইতেছে; সুতরাং পুণ্য ও পাপের মধ্যে আমাদের কোন্‌টা কর্ত্তব্য, এইভাবে লোকেরা লোকের মধ্যে পরস্পর সন্দেহ জন্মাইয়া দিয়াছে ॥৭॥

ধর্ম্মের পুত্র, ধর্ম্মে অবস্থিত, যথার্থ ধীরপ্রকৃতি ও দাতা—এই রাজা যুধিষ্ঠির রাজ্য ও সুখ হইতে বিচ্যুত হইতে পারেন বটে; কিন্তু ধর্ম্ম হইতে বিচ্যুত হইয়া কি করিয়া উন্নতি লাভ করিতে পারিবেন ॥৮॥

ভীষ্ম, ব্রাহ্মণ দ্রোণ ও কৃপ এবং বংশের মধ্যে বৃদ্ধ ধৃতরাষ্ট্র—ইঁহারা পাণ্ডবগণকে নির্ব্বাসিত করিয়া কি করিয়া সুখ পাইতেছেন; সুতরাং পাপবুদ্ধি ভরতবংশীয় বৃদ্ধদিগকে ধিক্ ॥৯॥

পাপাত্মা ধৃতরাষ্ট্র নিষ্পাপ পুত্রস্থানীয় পাণ্ডবগণকে রাজ্য হইতে নির্ব্বাসিত করিয়া পরলোকে পিতৃলোকদের নিকটে যাইয়া ইহা কি বলিতে পারিবে যে, 'আমি পুত্রগণের প্রতি ন্যায্য ব্যবহার করিয়াছি?' ॥১০॥

লোমশ উবাচ।

এতদেব যদা বাক্যমাম্রেড়য়তি দেবরাট্।
অনাদৃত্য ততঃ শক্রং গ্রহং জগ্রাহ ভার্গবঃ ॥১৩॥
গ্রহীষ্যন্তস্তু তং সোমমশ্বিনোরুত্তমং তদা।
সমীক্ষ্য বলভিদ্দেব ইদং বচনমব্রবীৎ ॥১৪॥
আভ্যামর্থায় সোমং ত্বং গ্রহীষ্যসি যদি স্বয়ম্।
বজ্রং তে প্রহরিষ্যামি ঘোররূপমনুত্তমম্ ॥১৫॥
এবমুক্তঃ স্ময়ন্নিন্দ্রমভিবীক্ষ্য স ভার্গবঃ।
জগ্রাহ বিধিবৎ সোমমশ্বিভ্যামুত্তমং গ্রহম্ ॥১৬॥
ততোঽস্মৈ প্রাহরদ্বজ্রং ঘোররূপং শচীপতিঃ।
অস্য প্রহরতো বাহুং স্তম্ভয়ামাস সর্ব্বতঃ ॥১৭॥

---

ভাবতকৌমুদী

এতদিতি। আম্রেড়য়তি দ্বিস্ত্রির্বদতি, "আম্রেড়িতং দ্বিস্ত্রিরুক্তম্" ইত্যমরঃ ॥১৩॥
গ্রহীষ্যন্তমিতি। অশ্বিনোরর্থে। বলভিৎ ইন্দ্রঃ ॥১৪॥
আভ্যামিতি। আভ্যাম্ অনয়োরশ্বিনোঃ অর্থায় প্রয়োজনায় ॥১৫॥
এবমিতি। স্ময়ন্ ঈষদ্ধসন্। সোমং সোমাধারভূতম্, গ্রহং পাত্রম্ ॥১৬॥
তত ইতি। প্রাহরৎ প্রহর্ত্তুমুদযচ্ছৎ। স্তম্ভয়ামাস চ্যবন ইতি শেষঃ ॥১৭॥

---

ইন্দ্র বলিলেন—"ঋষি! ইঁহারা দেবগণের চিকিৎসক ও কার্য্যকারী এবং মায়া করিয়া কামরূপী হন, বিশেষতঃ মর্ত্ত্যলোকে বিচরণ করেন; সুতরাং ইঁহারা কি করিয়া সোমরস পাইতে পারেন?" ॥১২॥

লোমশ বলিলেন—"দেবরাজ যখন এই কথাই দুই তিন বার বলিলেন, তখন চ্যবন তাঁহাকে অগ্রাহ্য করিয়া সোমপাত্র গ্রহণ করিতে প্রবৃত্ত হইলেন ॥১৩॥

চ্যবন অশ্বিনীকুমারদের জন্য উত্তম সোমরস গ্রহণই করিবেন, ইহা দেখিয়া তখন দেবরাজ এই কথা বলিলেন—॥১৪॥

"তুমি যদি অশ্বিনীকুমারদের জন্য নিজেই সোমরস গ্রহণ কর, তবে তোমার উপরে দারুণ ও শ্রেষ্ঠ বজ্র প্রহার করিব" ॥১৫॥

ইন্দ্র এইরূপ বলিলে, চ্যবন ঈষৎ হাস্য করিয়া তাঁহার দিকে চাহিয়া অশ্বিনীকুমারদের জন্য যথাবিধানে উত্তম সোমপাত্র গ্রহণ করিলেন ॥১৬॥

তাহার পর ইন্দ্র চ্যবনের উপরে ভয়ঙ্কর বজ্র প্রহার করিবার উদ্যম করিলেন; উদ্যম করিবামাত্র চ্যবন তাঁহার বাহু সর্ব্বপ্রকারে স্তব্ধ করিলেন ॥১৭॥

তং স্তম্ভয়িত্বা চ্যবনো জুহুবে মন্ত্রতোঽনলম্ ।
কৃত্যার্থী সুমহাতেজা দেবং হিংসিতুমুদ্যতঃ ॥১৮॥
ততঃ কৃত্যাথ সংজজ্ঞে মুনেস্তস্য তপোবলাৎ ।
মদো নাম মহাবীর্য্যো বৃহৎকায়ো মহাসুরঃ ॥১৯॥
শরীরং যস্য নির্দ্দেষ্টুমশক্যন্তু সুরাসুরৈঃ ।
তস্যাস্যমভবদ্‌ঘোরং তীক্ষ্ণাগ্রদশনং মহৎ ॥২০॥
হনুরেকা স্থিতা তস্য ভূমাবেকা দিবং গতা ।
চতস্রশ্চায়তা দংষ্ট্রা যোজনানাং শতং শতম্ ॥২১॥
ইতরে তস্য দশনা বভূবুর্দশযোজনাঃ ।
প্রাসাদশিখরাকারাঃ শূলাগ্রসমদর্শনাঃ ॥২২॥
বাহূ পর্ব্বতসঙ্কাশাবায়তাবযুতং সমৌ ।
নেত্রে রবিশশিপ্রখ্যে বক্তুং কালাগ্নিসন্নিভম্ ॥২৩॥

ভারতকৌমুদী

তমিতি। মন্ত্রতো মন্ত্রং পঠিত্বা। কৃত্যার্থী মারণদেবতোৎপাদনার্থী ॥১৮॥
তত ইতি। কৃত্যা কাচিন্মারণদেবতা, "কৃত্যা ক্রিয়াদেবতয়োঃ" ইত্যমরঃ ॥১৯॥
শরীরমিতি। আস্যং বদনম্, তীক্ষ্ণাগ্রা দশনা দন্তা যত্র তৎ ॥২০॥
হনুরিতি। হনুরোষ্ঠ ইত্যর্থঃ, দিবম্ আকাশম্। আয়তা দীর্ঘাঃ, দংষ্ট্রা দন্তাঃ ॥২১॥
ইতর ইতি। দশনা দন্তাঃ। প্রাসাদশিখরাকারা দেবমন্দিরচূড়াতুল্যাঃ ॥২২॥
বাহূ ইতি। অযুতম্ অযুতযোজনম্, সমৌ সমানপরিমাণৌ ॥২৩॥

অতিমহাতেজা চ্যবন ইন্দ্রের বাহু স্তব্ধ করিয়া তাঁহাকে বিনষ্ট করিবার জন্য কোন মারণদেবতা সৃষ্টি করিবার ইচ্ছায় মন্ত্রপাঠপূর্ব্বক অগ্নিতে আহুতি দিলেন ॥১৮॥

তদনন্তর চ্যবনমুনির তপস্যার প্রভাবে মহাসুরের ন্যায় মহাবীর ও বৃহৎকায় 'মদ'-নামে একটা মারণদেবতা জন্মিল ॥১৯॥

দেবগণ ও দানবগণ যাহার শরীরের ইয়ত্তা করিতে পারেন নাই। তাহার মুখখানা বিশাল ও ভয়ঙ্কর হইয়াছিল এবং তাহার দন্ত সকল তীক্ষ্ণাগ্র ছিল ॥২০॥

তাহার একটা ওষ্ঠ ভূতলে ছিল, আর একটা আকাশে উঠিয়াছিল এবং সম্মুখের চারিটা দাঁত শত শত যোজন দীর্ঘ ছিল ॥২১॥

তাহার অপর দন্ত সকল দশযোজন দীর্ঘ, মন্দিরের চূড়ার ন্যায় ক্রমিক সরু এবং শূলাগ্রের ন্যায় তীক্ষ্ণ ও উজ্জ্বল ছিল ॥২২॥

আর তাহার পর্ব্বততুল্য বাহুযুগল সমান ও অযুতযোজন দীর্ঘ, নয়নযুগল

লেলিহন্ জিহ্বয়া বক্ত্রং বিদ্যুচ্চপললোলয়া।
ব্যাত্তাননো ঘোরদৃষ্টির্গ্রসন্নিব জগদ্বলাৎ ॥২৪॥
স ভক্ষয়িষ্যন্ সংক্রুদ্ধঃ শতক্রতুমুপাদ্রবৎ।
মহতা ঘোররূপেণ লোকান্ শব্দেন নাদয়ন্ ॥২৫॥ (যুগ্মকম্)
তং দৃষ্ট্বা ঘোরবদনং মদং দেবঃ শতক্রতুঃ।
আয়ান্তং ভক্ষয়িষ্যন্তং ব্যাত্তাননমিবান্তকম্ ॥২৬॥
ভয়াৎ সংস্তম্ভিতভুজঃ সৃক্কণী লেলিহন্মুহুঃ।
ততোঽব্রবীদ্দেবরাজশ্চ্যবনং ভয়পীড়িতঃ ॥২৭॥ (যুগ্মকম্)
সোমার্হাবশ্বিনাবেতাবদ্যপ্রভৃতি ভার্গব!।
ভবিষ্যতঃ সত্যমেতদ্বচো বিপ্র! প্রসীদ মে ॥২৮॥
ন তে মিথ্যা সমারম্ভো ভবত্বেষ পরো বিধিঃ।
জানামি চাহং বিপ্রর্ষে! ন মিথ্যা ত্বং করিষ্যসি।
সোমার্হাবশ্বিনাবেতৌ যথৈবাদ্য কৃতৌ ত্বয়া ॥২৯॥

ভারতকৌমুদী

লেলিহন্নিতি। অত্র নকারলোপসম্ভবে তকারলোপ আর্ষঃ। বিদ্যুদিব চপলা চঞ্চলা লোলা লম্বিতা চ তয়া। ব্যাত্তাননো বিবৃতমুখঃ। শতক্রতুমিন্দ্রম্ ॥২৪—২৫॥

তমিতি। মদং তদাখ্যমসুরম্। সৃক্কণী ওষ্ঠপ্রান্তদ্বয়ম্ ॥২৬—২৭॥

সোমেতি। সোমার্হৌ যজ্ঞীয়সোমপ্রাপ্তিযোগ্যৌ। হে ভার্গব! চ্যবন! ॥২৮॥

চন্দ্র ও সূর্য্যের ন্যায় উজ্জ্বল এবং মুখের ভিতরটা প্রলয়কালীন অগ্নির ন্যায় ছিল ॥২৩॥

সেই ঘোরদর্শন অসুর অত্যন্ত ক্রুদ্ধ হইয়া, বিদ্যুতের ন্যায় চঞ্চল ও লম্বিত জিহ্বাদ্বারা মুখ লেহন করিতে থাকিয়া, বিশাল ও ভয়ঙ্কর শব্দে ত্রিভুবন নিনাদিত করিয়া বলপূর্ব্বক জগৎ গ্রাসেই যেন প্রবৃত্ত হইয়া, হাঁ করিয়া, ইন্দ্রকে ভক্ষণ করিবার জন্য ধাবিত হইল ॥২৪—২৫॥

প্রকটিত মুখ যমের ন্যায় ভয়ঙ্কর মুখ সেই মদাসুর ভক্ষণ করিতে আসিতেছে দেখিয়া স্তম্ভিতবাহু দেবরাজ ইন্দ্র অত্যন্ত ভীত হইয়া, বার বার ওষ্ঠপ্রান্ত লেহন করিয়া ভয়বশতঃ চ্যবনকে বলিলেন—॥২৬—২৭॥

"ভৃগুনন্দন! আজ হইতে এই অশ্বিনীকুমারেরা যজ্ঞে সোমভাগী হইবেন; এই কথা ধ্রুব সত্য; অতএব ব্রাহ্মণ! আপনি আমার প্রতি প্রসন্ন হউন ॥২৮॥"

(২৫) শ্লোকাৎ পরম্ '…চতুর্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ। লোমশ উবাচ।'—বা ধ কা,. '…পঞ্চবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ। লোমশ উবাচ।'—পি নি।

ভূয় এব তু তে বীর্য্যং প্রকাশেদিতি ভার্গব !।
সুকন্যায়াঃ পিতুশ্চাস্য লোকে কীর্ত্তিঃ প্রথেদিতি ॥৩০॥
অতো ময়ৈতদ্বিহিতং তব বীর্য্যপ্রকাশনম্।
তস্মাৎ প্রসাদং কুরু মে ভবত্বেবং যথেচ্ছসি ॥৩১॥ (যুগ্মকম্)
এবমুক্তস্য শক্রেণ ভার্গবস্য মহাত্মনঃ।
স মন্যুর্ব্যগমচ্ছীঘ্রং মুমোচ চ পুরন্দরম্ ॥৩২॥
মদঞ্চ ব্যভজদ্রাজন্! পানে স্ত্রীষু চ বীর্য্যবান্।
অক্ষেষু মৃগয়ায়াঞ্চ পূর্ব্বসৃষ্টং পুনঃ পুনঃ ॥৩৩॥

---

ভারতকৌমুদী

নেতি। সমারম্ভো মদসৃষ্টিঃ। পরো বিধিঃ উত্তমা সৃষ্টিঃ। বহ্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৯॥

ভূয় ইতি। বীর্য্যং তপঃপ্রভাবঃ। প্রথেৎ বিস্তৃতা ভবেৎ ॥৩০—৩১॥

এবমিতি। মন্যুঃ ইন্দ্রং প্রতি ক্রোধঃ। মুমোচ বাহুস্তম্ভাৎ ॥৩২॥

মদমিতি। ব্যভজৎ বিভজ্য নিহিতবান্। পানে সুরায়াঃ। অক্ষেষু দ্যূতক্রীড়াসু। অনর্থকারিণঃ খলু পানাদয়ঃ, তদ্বর্জনায় চ মদাশ্রয়ীকরণম্, অতএব চ মদসৃষ্টিঃ পরো বিধিরিত্যাশয়ঃ। পুনঃ পুনরিত্যনেন পানাদিষু মদাধিক্যং প্রদর্শিতম্ ॥৩৩॥

ভারতভাবদীপঃ

গ্রহং সোমস্য, গৃহ্লাণং তয়োরর্থে ॥৮—১০॥ সবং সোমম্ ॥১১—১২॥ আম্রেড়য়তি পুনঃ পুনরাবর্ত্তয়তি ॥১৩—২৬॥ সৃক্কণী গলগর্ভৌ ॥২৭—৩২॥ মদঞ্চেতি। সুরাপান-স্ত্রী-দ্যূত-

---

ব্রহ্মর্ষি! আপনার এই মদসৃষ্টি যেন মিথ্যা হয় না, বরং ইহা প্রধান কার্য্যে পরিণত হউক। আমিও জানি যে, আপনি আজ যেমন এই অশ্বিনীকুমারদিগকে যথার্থই সোমরসভাগী করিলেন, তেমন এই মদকেও মিথ্যা করিবেন না, (যথার্থই করিবেন) ॥২৯॥

ভৃগুনন্দন! আপনার তপস্যার প্রভাব অধিক পরিমাণেই প্রকাশিত হউক এবং সুকন্যার পিতা শর্য্যাতিরাজার কীর্ত্তিও জগতে বিস্তৃতি লাভ করুক; এইরূপ ভাবিয়াই আমি এইভাবে আপনার প্রভাব প্রকাশ করিয়াছি; অতএব আপনি আমার প্রতি অনুগ্রহ করুন; এবং আপনি যেমন ইচ্ছা করেন, মদ তেমনই হউক" ॥৩০—৩১॥

ইন্দ্র এইরূপ বলিলে, মহাত্মা চ্যবনের ক্রোধ সত্বরই তিরোহিত হইল এবং তিনি ইন্দ্রকে (বাহুস্তম্ভ হইতে) ছাড়িয়া দিলেন ॥৩২॥

রাজা! তাহার পর তপঃপ্রভাবশালী চ্যবন পূর্ব্বসৃষ্ট মদকে বিভক্ত করিয়া সুরাপান, স্ত্রী, দ্যূতক্রীড়া ও মৃগয়াতে বার বার স্থাপিত করিলেন ॥৩৩॥

তথা মদং বিনিক্ষিপ্য শক্রং সন্তর্প্য চেন্দুনা।
অশ্বিভ্যাং সহিতান্ দেবান্ যাজয়িত্বা চ তং নৃপম্ ॥৩৪॥
বিখ্যাপ্য বীর্য্যং লোকেষু সর্ব্বেষু বদতাং বরঃ।
সুকন্যয়া সহারণ্যে বিজহারানুকূলয়া ॥৩৫॥ (যুগ্মকম্)
তস্যৈতদ্দ্বিজসংঘুষ্টং সরো রাজন্! প্রকাশতে।
অত্র ত্বং সহ সোদর্য্যৈঃ পিতৄন্ দেবাংশ্চ তর্পয় ॥৩৬॥
এতদ্দৃষ্ট্বা মহীপাল! সিকতাক্ষঞ্চ ভারত!।
সৈন্ধবারণ্যমাসাদ্য কুল্যানাং কুরু দর্শনম্ ॥৩৭॥
পুষ্করেষু মহারাজ! সর্ব্বেষু চ জলং স্পৃশন্।
স্থাণোর্মন্ত্রাণি চ জপন্ সিদ্ধিং যাস্যসি ভারত! ॥৩৮॥
সন্ধির্দ্বয়োর্নরশ্রেষ্ঠ! ত্রেতায়া দ্বাপরস্য চ।
অয়ং হি দৃশ্যতে পার্থ! সর্ব্বপাপপ্রণাশনঃ ॥৩৯॥

ভারতকৌমুদী

তথেতি। ইন্দুনা সোমেন, অশ্বিভ্যাং সহিতান্ দেবান্ শক্রঞ্চ সন্তর্প্যেতি সম্বন্ধঃ। নৃপং শর্য্যাতিম্। বিখ্যাপ্য প্রচার্য্য, বীর্য্যমাত্মনস্তপঃপ্রভাবম্ ॥৩৪—৩৫॥

তস্যেতি। দ্বিজসংঘুষ্টং পক্ষিশব্দশব্দিতম্। সোদর্য্যৈর্ভ্রাতৃভিঃ ॥৩৬॥

এতদিতি। সিকতাক্ষং নাম তীর্থম্। কুল্যানাং ক্ষুদ্রকৃত্রিমসরিতাম্ ॥৩৭॥

পুষ্করেষ্বিতি। পুষ্করেষু প্রাগুক্ততন্নামকতীর্থেষু। স্থাণোঃ শিবস্য ॥৩৮॥

বাগ্মিপ্রবর চ্যবন মদকে সেইভাবে স্থাপিত করিয়া, সোমদ্বারা অশ্বিনীকুমারদের সহিত দেবগণকে এবং ইন্দ্রকে পরিতৃপ্ত করিয়া, শর্য্যাতিরাজার যজ্ঞ সমাপ্ত করিয়া এবং সমস্ত জগতে আপন প্রভাব প্রচারিত করিয়া, অনুকূলা ভার্য্যা সুকন্যার সহিত বনে বিহার করিতে লাগিলেন ॥৩৪—৩৫॥

রাজা! সেই চ্যবনমুনির সরোবর এই প্রকাশ পাইতেছে, ইহাতে পক্ষিগণ রব করিয়া বেড়াইতেছে, তুমি ভ্রাতাদের সহিত ইহাতে পিতৃতর্পণ ও দেবতর্পণ কর ॥৩৬॥

ভরতনন্দন রাজা! এই সরোবর ও সিকতাক্ষতীর্থ দর্শন করিয়া সৈন্ধবারণ্যে যাইয়া ক্ষুদ্র কৃত্রিম নদীগুলিকে দর্শন কর ॥৩৭॥

ভরতনন্দন মহারাজ! সকল পুষ্করতীর্থের জলে স্নান এবং শিবের মন্ত্র জপ করিয়া সিদ্ধিলাভ করিতে পারিবে ॥৩৮॥

নরশ্রেষ্ঠ পৃথানন্দন! ত্রেতা ও দ্বাপরযুগের সন্ধিসময়ে উৎপন্ন সর্ব্বপাপনাশক এই সেই বৈদূর্য্যপর্ব্বত দেখা যাইতেছে ॥৩৯॥

আর্চ্চীকপর্ব্বতশ্চৈব নিবাসো বৈ মনীষিণাম্ ।
সদাফলঃ সদাস্রোতো মরুতাং স্থানমুত্তমম্ ॥৪০॥
চৈত্যাশ্চৈতে বহুবিধাস্ত্রিদশানাং যুধিষ্ঠির ! ।
এতচ্চন্দ্রমসস্তীর্থমৃষয়ঃ পর্য্যুপাসতে ।
বৈখানসা বালখিল্যাঃ পাবকা বায়ুভোজনাঃ ॥৪১॥
শৃঙ্গাণি ত্রীণি পুণ্যানি ত্রীণি প্রস্রবণানি চ ।
সর্ব্বাণ্যনুপরিক্রম্য যথাকামমুপস্পৃশ ॥৪২॥
শান্তনুশ্চাত্র রাজেন্দ্র ! শুনকশ্চ নরাধিপঃ ।
নরনারায়ণৌ চোভৌ স্থানং প্রাপ্তাঃ সনাতনম্ ॥৪৩॥

---

ভারতকৌমুদী

সন্ধিরিতি । সন্ধিঃ সন্ধিকালোৎপন্নঃ প্রাগুক্তো বৈদূর্য্যপর্ব্বতঃ ॥৩৯॥
আর্চ্চীকেতি । সদা ফলানি যত্র সঃ । সদাস্রোতো যত্র তৎ ॥৪০॥
চৈত্যা ইতি । চৈত্যা যজ্ঞায়তনানি । পাবকা অগ্নিতুল্যাঃ । ষট্পাদমিদং পদ্যম্ ॥৪১॥
শৃঙ্গাণীতি । শৃঙ্গাণি উক্তার্চ্চীকপর্ব্বতস্যেত্যর্থঃ । উপস্পৃশ স্নাহি ॥৪২॥

ভারতভাবদীপঃ

মৃগয়া-ব্যসনানি, মদকরত্বাৎ ত্যাজ্যানীতি ভাবঃ ॥৩৩—৩৮॥ সন্ধির্দ্বয়োরিতি । সম্প্রতি কলি-দ্বাপরসন্ধাবপ্যত্র তীর্থে ত্রেতাদ্বাপরসন্ধিতুল্যঃ কালোঽস্তি, অত্র স্নাতানাং কলিস্পর্শো নাস্তীতি ভাবঃ ॥৩৯॥ সদাস্রোতঃ সদাপ্রবাহযুক্তম্ ॥৪০॥ পাবকা ইব দীপ্যমানাঃ পাবকাঃ ॥৪১॥ ত্রীণি শৃঙ্গাণীতি । প্রাগ্ব্যাখ্যাতরীত্যা ত্রিকোণং বারাণসীক্ষেত্রম্, ত্রীণি প্রস্রবণানীতি চ প্রয়াগম্ । এতানি সর্ব্বাণ্যনু পরিক্রম্য প্রদক্ষিণীকৃত্য যথাকামমিহ স্নাহি । যথাকামমিত্যনেন কাশী-প্রয়াগসেবিনাং চন্দ্রতীর্থসেবনমৈচ্ছিকমিতরেষামিত্যাবশ্যকমিতি ভাবঃ । গৌড়াস্তু—"ত্রীণি শৃঙ্গাণি শুভ্রাণি ত্রীণি প্রস্রবণানি চ । পুষ্করাণ্যাদিসিদ্ধানি ন বিদ্মস্তত্র কারণম্ ॥" ইতি শ্লোকমত্রাপি

---

জ্ঞানিগণের বাসস্থান আর্চ্চীকপর্ব্বত এবং দেবগণের উত্তম স্থানও দেখা যাইতেছে; এখানে সর্ব্বদাই ফল পাওয়া যায় এবং সর্ব্বদাই স্রোত বহিয়া থাকে ॥৪০॥

যুধিষ্ঠির ! এই দেবগণের নানাবিধ যজ্ঞস্থান এবং এই চন্দ্রের তীর্থ; অগ্নির ন্যায় তেজস্বী এবং বায়ুভোজী বনবাসী বালখিল্য ঋষিরা এই চন্দ্রতীর্থের সেবা করিয়া থাকেন ॥৪১॥

আর্চ্চীকপর্ব্বতের তিনটী শৃঙ্গ ও তিনটী প্রস্রবণ আছে; তুমি ইচ্ছানুসারে সেই সকলগুলিতে বিচরণ করিয়া স্নান কর ॥৪২॥

রাজশ্রেষ্ঠ ! এখানে শান্তনু ও শুনকরাজা এবং নরনারায়ণ ঋষি (স্নান করিয়া) সনাতন স্থান লাভ করিয়াছিলেন ॥৪৩॥

ইহ নিত্যশয়া দেবাঃ পিতরশ্চ মহর্ষিভিঃ ।
আর্চ্চীকপর্ব্বতে তেপুস্তান্ যজস্ব যুধিষ্ঠির ! ॥৪৪॥
ইহ তে বৈ চরূন্ প্রাশন্নৃষয়শ্চ বিশাংপতে ! ।
যমুনা চাক্ষয়স্রোতাঃ কৃষ্ণশ্চেহ তপোরতঃ ॥৪৫॥
যমৌ চ ভীমসেনশ্চ কৃষ্ণা চামিত্রকর্ষণ ! ।
সর্ব্বে চাত্র গমিষ্যামস্ত্বয়ৈব সহ পাণ্ডব ! ॥৪৬॥
এতৎ প্রস্রবণং পুণ্যমিন্দ্রস্য মনুজেশ্বর ! ।
যত্র ধাতা বিধাতা চ বরুণশ্চোর্দ্ধমাগতাঃ ॥৪৭॥
ইহ তেঽপ্যবসন্ রাজন্ ! ক্ষান্তাঃ পরমধর্ম্মিণঃ ।
মৈত্রাণামৃজুবুদ্ধীনাময়ং গিরিবরঃ শুভঃ ॥৪৮॥
এষা সা যমুনা রাজন্ ! মহর্ষিগণসেবিতা ।
নানাযজ্ঞচিতা রাজন্ ! পুণ্যা পাপভয়াপহা ॥৪৯॥

---

ভারতকৌমুদী

শান্তনুরিতি । নরনারায়ণৌ ঋষী । সনাতনং স্থানং বৈকুণ্ঠম্ ॥৪৩॥
ইহেতি । নিত্যং শেরতে অবতিষ্ঠন্ত ইতি নিত্যশয়াঃ । তেপুস্তপশ্চক্রুঃ ॥৪৪॥
ইহেতি । প্রাশন্ ভুক্তবন্তঃ । যমুনা বর্ত্ততে । তপোরত আসীৎ ॥৪৫॥
যমাবিতি । যমৌ নকুলসহদেবৌ । সর্ব্বে বয়ম্ ॥৪৬॥
এতদিতি । ঊর্দ্ধম্ ঊর্দ্ধবর্ত্তিনং স্বস্বলোকম্, আগতাঃ প্রাপ্তাঃ ॥৪৭॥
ইহেতি । ক্ষান্তাঃ ক্ষমাশীলাঃ । মৈত্রাণাং মিত্রমুনিবংশ্যানাম্ ॥৪৮॥

---

দেবগণ ও পিতৃগণ মহর্ষিগণের সহিত মিলিত হইয়া এই আর্চ্চীকপর্ব্বতেই সর্ব্বদা থাকিয়া তপস্যা করিয়াছিলেন; অতএব যুধিষ্ঠির! তুমি তাঁহাদের পূজা কর ॥৪৪॥

নরনাথ! এইখানেই সেই দেবগণ, পিতৃগণ ও ঋষিগণ চরু ভক্ষণ করিয়াছিলেন। এই অক্ষয়স্রোতা যমুনা, ইহার তীরেই কৃষ্ণ তপস্যায় নিরত হইয়াছিলেন ॥৪৫॥

শত্রুনাশন পাণ্ডুনন্দন! ভীম, নকুল, সহদেব, দ্রৌপদী এবং আমরা সকলে তোমার সহিতই এই সকল স্থানে যাইব ॥৪৬॥

রাজা! এই ইন্দ্রের পুণ্য প্রস্রবণ; যেখানে ধাতা, বিধাতা ও বরুণ (তপস্যা করিয়া) ঊর্দ্ধবর্ত্তী আপন আপন লোকে গমন করিয়াছেন ॥৪৭॥

রাজা! ক্ষমাশীল ও পরমধার্ম্মিক সেই ধাতাপ্রভৃতিও এখানে বাস করিয়াছিলেন। সরলবুদ্ধি মিত্রবংশীয়গণের এই মঙ্গলময় পর্ব্বতশ্রেষ্ঠ ॥৪৮॥

অত্র রাজা মহেষ্বাসো মান্ধাতাঽযজত স্বয়ম্ ।
সাহদেবিশ্চ কৌন্তেয় ! সোমকো দদতাং বরঃ ॥৫০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং সুকন্যোপাখ্যানে ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## চতুরধিকশততমোঽধ্যায়ঃ ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ ।

মান্ধাতা রাজশার্দ্দূলস্ত্রিষু লোকেষু বিশ্রুতঃ ।
কথং জাতো মহাব্রহ্মন্ ! যৌবনাশ্বো নৃপোত্তমঃ ॥১॥

---

ভারতকৌমুদী

এষেতি । নানাযজ্ঞৈশ্চিতা ব্যাপ্তা ॥৪৯॥

অত্রেতি । মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ । এষামাখ্যানং পরস্তাদ্বক্ষ্যতি ॥৫০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

মান্ধাতেতি । হে মহাব্রহ্মন্ ! শ্রেষ্ঠব্রাহ্মণ !, যৌবনাশ্বো যুবনাশ্বপুত্রঃ ॥১॥

ভারতভাবদীপঃ

পঠন্তি, স চ প্রাগেব ব্যাখ্যাতঃ । অত্র পাঠস্ত কাশ্যাদিস্থত্যা পূর্ব্বোক্তার্থস্য দৃঢ়ীকারার্থঃ ॥৪২—৪৩॥ নিত্যশয়া—নিত্যং শয়ানাঃ সন্নিহিতা ইত্যর্থঃ । তেপুস্তপশ্চক্রুঃ ॥৪৪—৪৯॥ সাহদেবিঃ সৃঞ্জয়পুত্রস্য পুত্রঃ ॥৫০॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৩॥

---

রাজা ! মহর্ষিগণসেবিতা এই যমুনা নদী ; ইহার তীরে নানাবিধ যজ্ঞ হইয়াছিল ; সুতরাং এই নদী পুণ্য জন্মায় এবং পাপভয় নষ্ট করে ॥৪৯॥

কুন্তীনন্দন ! এইখানে মহাধনুর্দ্ধর রাজা স্বয়ং মান্ধাতা, সহদেবরাজার পুত্র এবং দাতৃশ্রেষ্ঠ সোমকরাজা যজ্ঞ করিয়াছিলেন” ॥৫০॥

—:*:—

যুধিষ্ঠির বলিলেন—“ব্রাহ্মণশ্রেষ্ঠ ! ত্রিভুবনবিখ্যাত রাজশ্রেষ্ঠ এবং বস্তুতও নৃপপ্রধান যুবনাশ্বপুত্র মান্ধাতা কি প্রকারে জন্মিয়াছিলেন ? ॥১॥

---

* ‘...পঞ্চবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ’—বা ব ক।, ‘...ষড়্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ’—পি নি ।

কথঞ্চৈনাং পরাং কাষ্ঠাং প্রাপ্তবানমিতদ্যুতিঃ।
যস্য লোকাস্ত্রয়ো বশ্যা বিষ্ণোরিব মহাত্মনঃ ॥২॥
এতদিচ্ছাম্যহং শ্রোতুং চরিতং তস্য ধীমতঃ।
সত্যকীর্ত্তের্হি মান্ধাতুঃ কথ্যমানং ত্বয়াঽনঘ! ॥৩॥
যথা মান্ধাতৃশব্দশ্চ তস্য শক্রসমদ্যুতেঃ।
জন্ম চাপ্রতিবীর্য্যস্য কুশলো হ্যসি ভাষিতুম্ ॥৪॥

লোমশ উবাচ।

শৃণুষ্বাবহিতো রাজন্! রাজ্ঞস্তস্য মহাত্মনঃ।
যথা মান্ধাতৃশব্দো বৈ লোকেষু পরিগীয়তে ॥৫॥
ইক্ষ্বাকুবংশপ্রভবো যুবনাশ্বো মহীপতিঃ।
সোঽযজৎ পৃথিবীপাল! ক্রতুভির্ভূরিদক্ষিণৈঃ ॥৬॥

ভারতকৌমুদী

কথমিতি। পরাং কাষ্ঠাম্ উৎকর্ষস্য চরমামবস্থাম্, অমিতদ্যুতির্মান্ধাতা ॥২॥
এতদিতি। সত্যকীর্ত্তেরনারোপিতযশসঃ। লোকা হি প্রভোর্মিথ্যাপি যশো ব্রুবন্তি ॥৩॥
যথেতি। মান্ধাতৃশব্দো মান্ধাতেতি নাম, যথাঽভবৎ। কুশলো দক্ষঃ ॥৪॥
শৃণুষ্বেতি। অবহিতঃ শ্রবণে কৃতমনোযোগঃ। তস্য মান্ধাতুঃ ॥৫॥
ইক্ষ্বাকিতি। মহীপতিরাসীদিতি শেষঃ। অযজৎ দেবান্ পূজিতবান্ ॥৬॥

এবং সেই অসাধারণ তেজস্বী কি করিয়াই বা সেইরূপ উৎকর্ষের পরাকাষ্ঠা লাভ করিয়াছিলেন? সমস্ত ত্রিভুবন বিষ্ণুরই মত যে মহাত্মার বশীভূত হইয়াছিল ॥২॥

নিষ্পাপ ব্রহ্মর্ষি! জ্ঞানবান্ ও সত্যকীর্ত্তি সেই মান্ধাতার চরিত্র আপনি বলুন, আমি তাহা শুনিতে ইচ্ছা করি ॥৩॥

ইন্দ্রের তুল্য তেজস্বী ও অসাধারণ বলবান্ সেই রাজার যেভাবে 'মান্ধাতা'-নাম ও জন্ম হইয়াছিল, তাহা আপনি বলুন। কারণ, আপনি ইতিহাস বলিতে বড়ই নিপুণ" ॥৪॥

লোমশ বলিলেন—"রাজা! যাহাতে সেই মহাত্মার 'মান্ধাতা'-নাম জগতে কীর্ত্তন করে, তাহা তুমি মনোযোগী হইয়া শ্রবণ কর ॥৫॥

রাজা! ইক্ষ্বাকুবংশোৎপন্ন 'যুবনাশ্ব'-নামে এক রাজা ছিলেন, তিনি, প্রচুর দক্ষিণাসম্পন্ন বহুতর যজ্ঞ করিয়াছিলেন ॥৬॥

(৩) দ্বিতীয়ার্দ্ধং বা ব কা পি নাস্তি।

অশ্বমেধসহস্রঞ্চ প্রাপ্য ধর্ম্মভৃতাং বরঃ।
অন্যৈশ্চ ক্রতুভিঃ পুণ্যৈরযজৎ স্বাপ্তদক্ষিণৈঃ ॥৭॥
অনপত্যস্তু রাজর্ষিঃ স মহাত্মা মহাব্রতঃ।
মন্ত্রিষ্বাধায় তদ্রাজ্যং বননিত্যো বভূব হ।
শাস্ত্রদৃষ্টেন বিধিনা সংযোজ্যাত্মানমাত্মবান্ ॥৮॥
স কদাচিন্নৃপো রাজন্নুপবাসেন দুঃখিতঃ।
পিপাসাশুষ্কহৃদয়ঃ প্রবিবেশাশ্রমং ভৃগোঃ ॥৯॥
তামেব রাত্রিং রাজেন্দ্র! মহাত্মা ভৃগুনন্দনঃ।
ইষ্টিঞ্চকার সৌদ্যুম্নের্মহর্ষিঃ পুত্রকারণাৎ ॥১০॥

ভারতকৌমুদী

অশ্বেতি। প্রাপ্য অনুষ্ঠায়। স্বাপ্তদক্ষিণৈঃ পর্য্যাপ্তদক্ষিণৈঃ ॥৭॥

অনপত্য ইতি। মহাব্রতো দৃঢ়ভাবেন শাস্ত্রোক্তনিয়মশালী। বনমেব নিত্যং সর্ব্বদাধিষ্ঠেয়ং যস্য সঃ। আত্মবান্ যোগসাধনে যত্নবান্, আত্মানং স্বজীবম্, সংযোজ্য পরমাত্মনি আধায়, "সংযোগো যোগ ইত্যুক্তো জীবাত্মপরমাত্মনোঃ" ইতি যোগিযাজ্ঞবল্ক্যবচনাৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৮॥

স ইতি। স যুবনাশ্বঃ। ভৃগোর্ভৃগুপুত্রস্য চ্যবনস্য ॥৯॥

তামিতি। ইষ্টিং যাগম্। সৌদ্যুম্নেঃ সুদ্যুম্নপুত্রস্য যুবনাশ্বস্য ॥১০॥

ভারতভাবদীপঃ

মান্ধাতেতি। যৌবনাশ্বো যুবনাশ্বপুত্রঃ ॥১॥ পরাং কাষ্ঠাং স্বর্গিষ্বেব শ্রেষ্ঠং স্থানম্ ॥২—৭॥ আত্মানং চিত্তম্, আত্মবান্ জিতচিত্তঃ, সংযোজ্যেষ্টদেবতয়া ঐক্যং নীত্বা ॥৮—৯॥ সৌদ্যুম্নেঃ

সেই ধার্ম্মিকশ্রেষ্ঠ যুবনাশ্ব বহুতর অশ্বমেধযজ্ঞ করিয়া প্রচুর দক্ষিণাযুক্ত পুণ্যজনক আরও অনেক যজ্ঞ করিয়াছিলেন ॥৭॥

মহাত্মা ও মহাব্রতপরায়ণ সেই রাজর্ষি যুবনাশ্ব নিঃসন্তান ছিলেন; তাই তিনি মন্ত্রিগণের উপরে রাজ্যভার ন্যস্ত করিয়া, বনে যাইয়া, যোগসাধনে যত্নবান্ হইয়া, শাস্ত্রদৃষ্ট বিধানে পরমাত্মাতে জীবাত্মার সংযোগ করিতে লাগিলেন ॥৮॥

রাজা! কোন সময়ে সেই যুবনাশ্ব উপবাসে ক্লান্ত ও পিপাসায় শুষ্ককণ্ঠ হইয়া চ্যবনের আশ্রমে প্রবেশ করিলেন ॥৯॥

রাজশ্রেষ্ঠ! এদিকে মহাত্মা ও মহর্ষি চ্যবন সেই যুবনাশ্বরাজারই পুত্রের জন্য সেই রাত্রিতেই যজ্ঞ করিয়াছিলেন ॥১০॥

(৮)⋯সুমহাত্মা মহাতপাঃ—পি।

সম্ভৃতো মন্ত্রপূতেন বারিণা কলসো মহান্।
তত্রাতিষ্ঠত রাজেন্দ্র! পূর্ব্বমেব সমাহিতঃ ॥১১॥
যৎ প্রাশ্য প্রসবেত্তস্য পত্নী শক্রসমং সুতম্।
তং ন্যস্য বেদ্যাং কলসং সুষুপুস্তে মহর্ষয়ঃ ॥১২॥
রাত্রিজাগরণশ্রান্তান্ সৌদ্যুম্নিঃ সমতীত্য তান্।
শুষ্ককণ্ঠঃ পিপাসার্ত্তঃ পানীয়ার্থী ভৃশং নৃপঃ।
তং প্রবিশ্যাশ্রমং শ্রান্তঃ পানীয়ং সোঽভ্যযাচত ॥১৩॥
তস্য শ্রান্তস্য শুষ্কেণ কণ্ঠেন ক্রোশতস্তদা।
নাশ্রৌষীৎ কশ্চন তদা শকুনেরিব বাশতঃ ॥১৪॥
ততস্তং কলসং দৃষ্ট্বা জলপূর্ণং স পার্থিবঃ।
অভ্যদ্রবত বেগেন পীত্বা চাম্ভো ব্যবাসৃজৎ ॥১৫॥

ভারতকৌমুদী

সম্ভৃত ইতি। সম্ভৃতঃ পূর্ণঃ। সমাহিতঃ তদ্যোগবিধ্যুক্তনিয়মেন রক্ষিতঃ ॥১১॥
যদিতি। যৎ যৎকলসজলম্, প্রাশ্য পীত্বা। তে যজ্ঞব্যাপৃতাঃ ॥১২॥
রাত্রীতি। সৌদ্যুম্নির্যুবনাশ্বঃ। পানীয়ং জলম্। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১৩॥
তস্যেতি। ক্রোশত আহ্বয়তঃ। নাশ্রৌষীৎ শুষ্ককণ্ঠতয়া মৃদুস্বরত্বাৎ। বাশতো রুবতঃ ॥১৪॥
তত ইতি। অভ্যদ্রবত কলসান্তিকমগমৎ। ব্যবাসৃজৎ অবশিষ্টমত্যজৎ ॥১৫॥

---

সুতরাং রাজশ্রেষ্ঠ! মন্ত্রপূত জলে পরিপূর্ণ বৃহৎ একটা কলস পূর্ব্ব হইতেই সেই স্থানে স্থাপিত ছিল ॥১১॥

যে কলসের জল পান করিয়া যুবনাশ্বের পত্নী ইন্দ্রতুল্য পুত্র প্রসব করিবেন, সেই কলস যজ্ঞবেদীর উপরে রাখিয়া সেই বৃত মহর্ষিরা নিদ্রিত হইয়া পড়িয়াছিলেন ॥১২॥

সেই সময়ে পরিশ্রান্ত, পিপাসার্ত্ত, শুষ্ককণ্ঠ এবং অত্যন্ত জলপ্রার্থী সেই যুবনাশ্বরাজা—রাত্রিজাগরণে পরিশ্রান্ত ঋষিগণকে অতিক্রমপূর্ব্বক আশ্রমে প্রবেশ করিয়া জল প্রার্থনা করিতে লাগিলেন ॥১৩॥

তখন পরিশ্রান্ত যুবনাশ্ব শুষ্ককণ্ঠে ডাকিতেছিলেন বলিয়া ক্ষুদ্র-পক্ষিরবের ন্যায় তাঁহার সেই ডাক কেহই শুনিতে পান নাই ॥১৪॥

তাহার পর যুবনাশ্বরাজা জলপূর্ণ কলস দেখিয়া তাহার নিকট বেগে গমন করিলেন এবং তাহার জল পান করিয়া অবশিষ্ট জল ফেলিয়া দিলেন ॥১৫॥

---

(১৩)…পানীয়ার্থং ভৃশং নৃপঃ—পি।

স পীত্বা শীতলং তোয়ং পিপাসার্ত্তো মহীপতিঃ।
নির্ব্বাণমগমদ্ধীমান্ সুসুখী চাভবত্তদা ॥১৬॥
ততস্তে প্রত্যবুধ্যন্ত মুনয়ঃ সতপোধনাঃ।
নিস্তোয়ং তঞ্চ কলসং দদৃশুঃ সর্ব্ব এব তে ॥১৭॥
কস্য কর্ম্মেদমিতি তে পর্য্যপৃচ্ছন্ সমাগতাঃ।
যুবনাশ্বো মমেত্যেবং সত্যং সমভিপদ্যত ॥১৮॥
ন যুক্তমিতি তং প্রাহ ভগবান্ ভার্গবস্তদা।
সুতার্থং স্থাপিতা হ্যাপস্তপসা চৈব সংভৃতাঃ ॥১৯॥
ময়া হ্যত্রাহিতং ব্রহ্ম তপ আস্থায় দারুণম্।
পুত্রার্থং তব রাজর্ষে! মহাবলপরাক্রম! ॥২০॥
মহাবলো মহাবীর্য্যস্তপোবলসমন্বিতঃ।
যঃ শক্রমপি বীর্য্যেণ গময়েদ্যমসাদনম্ ॥২১॥

ভারতকৌমুদী

স ইতি। নির্ব্বাণং পিপাসাদুঃখনিবৃত্তিম্। সুসুখী অতীব সুখী ॥১৬॥
তত ইতি। প্রত্যবুধ্যন্ত জাগরিতবন্তঃ, তপোধনেন চ্যবনেন সহেতি সঃ ॥১৭॥
কস্যেতি। সমভিপদ্যত অঙ্গীকৃতবান্ ॥১৮॥
নেতি। সুতার্থং তবৈব পুত্রার্থম্, আপো জলম্, তপসা তপঃপ্রভাবেণ ॥১৯॥
ময়েতি। আহিতং স্থাপিতম্, ব্রহ্ম তেজঃ, আস্থায় অবলম্ব্য ॥২০॥

---

পিপাসার্ত্ত যুবনাশ্বরাজা সেই শীতল জল পান করিয়া নিবৃত্তি লাভ করিলেন এবং অত্যন্ত সুখী হইলেন ॥১৬॥

তৎপরে চ্যবনের সহিত সেই মুনিরা জাগরিত হইলেন এবং তাঁহারা সকলেই সেই কলসটাকে জলশূন্য দেখিলেন ॥১৭॥

তখন তাঁহারা আসিয়া—'ইহা কাহার কার্য্য' এইভাবে জিজ্ঞাসা করিতে লাগিলেন; তখন যুবনাশ্ব—'ইহা আমার কার্য্য' এইরূপ সত্য স্বীকার করিলেন ॥১৮॥

তখন চ্যবন বলিলেন—"রাজা! আপনি ইহা সঙ্গত কার্য্য করেন নাই। কারণ, আপনার পুত্রের জন্যই তপস্যার তেজে পূর্ণ এই জল রাখিয়াছিলাম ॥১৯॥

হে মহাবলপরাক্রম রাজর্ষি! আপনার পুত্রের জন্যই ভয়ঙ্কর তপস্যা করিয়া আমি এই জলে ব্রহ্মতেজ স্থাপিত করিয়াছিলাম ॥২০॥

আপনার যে পুত্র মহাবল, মহাবীর্য্য ও তপোবলযুক্ত হইয়া আপন শক্তি-প্রভাবে ইন্দ্রকেও যমালয়ে প্রেরণ করিতে পারিত ॥২১॥

অনেন বিধিনা রাজন্ ! ময়ৈতদুপপাদিতম্।
অত্রক্ষণাত্ত্বয়া রাজন্ ! ন যুক্তং কৃতমদ্য বৈ ॥২২॥
ন ত্বদ্য শক্যমস্মাভিরেতৎ কর্ত্তুমতোঽন্যথা।
নূনং দৈবকৃতং হ্যেতদ্যদেবং কৃতবানসি ॥২৩॥
পিপাসিতেন যাঃ পীতা বিধিমন্ত্রপুরস্কৃতাঃ।
আপস্ত্বয়া মহারাজ ! মত্তপোবীর্য্যসংভৃতাঃ ॥২৪॥
তাভ্যস্ত্বমাত্মনা পুত্রমীদৃশং জনয়িষ্যসি।
বিধাস্যামো বয়ং তত্র তবেষ্টিং পরমাদ্ভুতাম্ ॥২৫॥ (যুগ্মকম্)
যথা শক্রসমং পুত্রং জনয়িষ্যসি বীর্য্যবান্।
গর্ভধারণজশ্চাপি ন খেদং সমবাপ্স্যসি ॥২৬॥
ততো বর্ষশতে পূর্ণে তস্য রাজ্ঞো মহাত্মনঃ।
বামপার্শ্বং বিনির্ভিদ্য সুতঃ সূর্য্য ইব স্থিতঃ ॥২৭॥
নিশ্চক্রাম মহাতেজা ন চ তং মৃত্যুরাবিশৎ।
যুবনাশ্বং নরপতিং তদদ্ভুতমিবাভবৎ ॥২৮॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

মহেতি। বলং দৈহিকসামর্থ্যম্, বীর্য্যং মানসসামর্থ্যমিতি ভেদঃ ॥২১॥

অনেনেতি। অত্রক্ষণাৎ তস্যৈব জলস্য পানাৎ। যুক্তং সঙ্গতম্ ॥২২॥

নেতি। অতস্তদুদরগমনাৎ, অন্যথা ত্বৎপত্ন্যুদরগমনম্। নূনং নিশ্চিতম্ ॥২৩॥

পিপেতি। পিপাসিতেন সঞ্জাতপিপাসেন। আপো জলম্। তাভ্যঃ অদ্ভ্যঃ, আত্মনা স্বয়মেব, ঈদৃশম্ ইন্দ্রজয়িনম্। ইষ্টিং যাগম্ ॥২৪—২৫॥

যথেতি। খেদং পুরুষতয়া সম্ভাব্যমানং ক্লেশম্ ॥২৬॥

---

রাজা ! আমি উক্ত বিধানে এই জলকে উপযোগী করিয়াছিলাম ; সুতরাং আপনি সেই জল পান করিয়া আজ সঙ্গত কার্য্য করেন নাই ॥২২॥

অতএব এখন আমরা এ ঘটনাটাকে ইহার অন্যরূপ করিতে সমর্থ হইব না। নিশ্চয়ই এ ঘটনা দৈবকৃত, যাহা আপনি করিয়াছেন ॥২৩॥

মহারাজ! যথাবিধানে অভিমন্ত্রিত এবং আমার তপঃপ্রভাবে পরিপূর্ণ যে জল আপনি পিপাসার্ত্ত হইয়া পান করিয়াছেন, সেই জল হইতে আপনি নিজেই ইন্দ্রবিজয়ী পুত্র প্রসব করিবেন ; তাহাতে আপনার সম্বন্ধে আমরা একটা পরম অদ্ভুত যাগ করিব ॥২৪—২৫॥

যে যাগের ফলে আপনি ইন্দ্রতুল্য পুত্র প্রসব করিবেন, অথচ গর্ভধারণের কষ্ট পাইবেন না" ॥২৬॥

ততঃ শক্রো মহাতেজাস্তং দিদৃক্ষুরুপাগমৎ।
ততো দেবা মহেন্দ্রং তমপৃচ্ছন্ ধাস্যতীতি কিম্ ॥২৯॥
প্রদেশিনীং ততোঽস্যাস্যে শক্রঃ সমভিসন্দধে।
মাময়ং ধাস্যতীত্যেবং ভাষিতে চৈব বজ্রিণা।
মান্ধাতেতি চ নামাস্য চক্রুঃ সেন্দ্রা দিবৌকসঃ ॥৩০॥
প্রদেশিনীং শক্রদত্তামাস্বাদ্য স শিশুস্তদা।
অবর্দ্ধত মহাতেজাঃ কিষ্কূন্ রাজংস্ত্রয়োদশ ॥৩১॥

ভারতকৌমুদী

তত ইতি। স্থিত উদর এব। আবিশৎ আক্রামৎ ॥২৭—২৮॥

তত ইতি। ইতি এষ শিশুঃ, কিং ধাস্যতি পাস্যতি; পুরুষপ্রসূততয়া তস্য স্তনাভাবেন স্তন্যদুগ্ধাভাবাদিতি ভাবঃ। ধাস্যতীতি "ধেট্ পা পানে" ইত্যস্য রূপম্ ॥২৯॥

প্রেতি। ততঃ শক্রঃ, অস্য শিশোঃ, আস্যে মুখে, প্রদেশিনীম্ আত্মনস্তর্জ্জনীমঙ্গুলীম্, সমভিসন্দধে সমর্পিতবান্। পরঞ্চ ইত্যেবংরূপেণ, অয়ং শিশুঃ, মাম্, ধাস্যতি পাস্যতি; অদৃশ্যরূপেণাপি ময়েত্থং প্রদেয়ত্বাৎ অঙ্গুল্যগ্রাচ্চ সুধাক্ষরণাৎ অতএব চ প্রায়েণ শিশুভিঃ স্বাঙ্গুলীনামপি পানাদিত্যাশয়ঃ। বজ্রিণা শক্রেণ। ধাতেতি পানার্থকধেট্ধাতোস্তৃন্প্রত্যয়ান্ত-তয়া কর্ম্মণি ষষ্ঠীনিষেধাদলুক্সমাসাশ্রয়ণাচ্চ মান্ধাতেতি রূপম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩০॥

প্রেতি। অবর্দ্ধত—ততঃ সুধাস্বাদনাদিতি ভাবঃ। কিষ্কূন্ বিতস্তীন্, "কিষ্কুর্হস্তে বিতস্তৌ চ" ইত্যমরঃ। দেবপ্রভাবোঽয়ং বলীয়ানিত্যাশয়ঃ ॥৩১॥

ভারতভাবদীপঃ

যুবনাশ্বস্য ॥১০—১৩॥ বাশতঃ শব্দং কুর্ব্বতঃ ॥১৪—১৫॥ নির্ব্বাণং তপঃফলম্ ॥১৬—২৪॥ ইষ্টমিচ্ছিতম্ ॥২৫—২৮॥ কিং ধাস্যতি পাস্যতি স্তন্যাভাবাৎ ॥২৯॥ মাং ধাস্যতি মান্ধাতা ধাতেতি লুভন্তস্য

---

তাহার পর একশত বৎসর পূর্ণ হইলে, সূর্য্যের ন্যায় তেজস্বী একটী পুত্র মহাত্মা যুবনাশ্বরাজার বাম পার্শ্ব ভেদ করিয়া নির্গত হইল; কিন্তু তাহাতে যুবনাশ্বরাজার মৃত্যু হইল না।। এই ঘটনাটা আশ্চর্য্যই হইয়াছিল ॥২৭—২৮॥

তাহার পর মহাতেজা ইন্দ্র সেই বালকটীকে দেখিতে আসিলেন; তখন দেবতারা তাঁহাকে জিজ্ঞাসা করিলেন—"এ বালকটী কি পান করিবে?" ॥২৯॥

তখন ইন্দ্র সেই বালকটীর মুখে নিজের তর্জ্জনী অঙ্গুলী প্রবেশ করাইয়া দিলেন (এবং বলিলেন—) "এ, এইভাবে আমাকে পান করিবে"। ইন্দ্র এই কথা বলিলে, তাঁহার সহিত দেবতারা সেই বালকটীর নাম করিলেন—'মান্ধাতা' ॥৩০॥

রাজা! তখন সেই বালকটী ইন্দ্রদত্ত তর্জ্জনী অঙ্গুলী চোষণ করিয়া অত্যন্ত তেজস্বী হইয়া ত্রয়োদশ বিতস্তি (সাড়ে ছ'হাত) বৃদ্ধি পাইল ॥৩১॥

বেদাস্তং সধনুর্বেদা দিব্যান্যস্ত্রাণি চেশ্বরম্।
উপতস্থুর্মহারাজ! ধ্যাতমাত্রাণি সর্ব্বশঃ ॥৩২॥
আজগবং নাম ধনুঃ শরাঃ শৃঙ্গোদ্ভবাশ্চ যে।
অভেদ্যং কবচঞ্চৈব সদ্যস্তমুপশিশ্রিয়ুঃ ॥৩৩॥
সোঽভিষিক্তো ভগবতা স্বয়ং শক্রেণ ভারত!।
ধর্ম্মেণ ব্যজয়ল্লোকাংস্ত্রীন্ বিষ্ণুরিব বিক্রমৈঃ ॥৩৪॥
তস্যাপ্রতিহতং চক্রং প্রাবর্ত্তত মহাত্মনঃ।
রত্নানি চৈব রাজর্ষিং স্বয়মেবোপতস্থিরে ॥৩৫॥
তস্যেয়ং বসুসম্পূর্ণা বসুধা বসুধাধিপ!।
তেনেষ্টং বিবিধৈর্যজ্ঞৈর্বহুভিঃ স্বাপ্তদক্ষিণৈঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

বেদা ইতি। ঈশ্বরং প্রভুম্ ঈশ্বরানুগৃহীতং বা। ধ্যাতমাত্রাণি তেনৈব ॥৩২॥
আজেতি। অজস্য ব্রহ্মণো গোস্তেজস্তস্যেদমিত্যাজগবম্ ॥৩৩॥
স ইতি। অভিষিক্তো যৌবরাজ্য ইতি শেষঃ। ব্যজয়দিতি পরস্মৈপদমার্ষম্ ॥৩৪॥
তস্যেতি। অপ্রতিহতং শত্রুভিরিতি শেষঃ, চক্রং রাষ্ট্রম্ ॥৩৫॥
তস্যেতি। বসুভির্ধনৈঃ সম্পূর্ণা। ইষ্টং যজনং কৃতম্ ॥৩৬॥

ভারতভাবদীপঃ

ব্যাখ্যানং ধাস্তভীতি ॥৩০॥ প্রদেশিনীং তর্জ্জনীম্। কিষ্কূন্ হস্তান্ বিতস্তীন্ বা। "কিষ্কুর্হস্তে বিতস্তৌ চ" ইত্যমরঃ ॥৩১॥ ধ্যাতমাত্রস্য ইন্দ্রেণায়মেবংবিধো ভবত্বিতি সঙ্কল্পিতস্য ॥৩২॥ শৃঙ্গোদ্ভবাঃ স্বর্গজাঃ। "শৃঙ্গং প্রভুত্বে শিখরে" ইত্যাদিঃ "স্বর্গমীনবিষয়ো"রিতি বিশ্বঃ,

মহারাজ! সেই বালকটী ঈশ্বরানুগৃহীত হইয়াছিল; তাই সে ধ্যান করিবামাত্র ধনুর্বেদের সহিত সকল বেদ এবং স্বর্গীয় সকল অস্ত্র তাহার নিকট উপস্থিত হইয়াছিল ॥৩২॥

আর, 'আজগব'-নামে একখানা ধনু, শৃঙ্গোৎপন্ন বাণ এবং একটী অভেদ্য কবচ সদ্যই আসিয়া তাহাকে আশ্রয় করিয়াছিল ॥৩৩॥

ভরতনন্দন! তখন ভগবান্ স্বয়ং দেবরাজ মান্ধাতাকে যৌবরাজ্যে অভিষিক্ত করিলেন; ক্রমে সেই মান্ধাতা বিষ্ণুর ন্যায় আপন বিক্রমে ধর্ম্মানুসারে ত্রিভুবন জয় করিলেন ॥৩৪॥

ক্রমে মহাত্মা মান্ধাতার রাজ্য অপ্রতিহত হইল এবং রত্ন সকল নিজে নিজে আসিয়াই রাজর্ষি মান্ধাতার নিকট উপস্থিত হইতে লাগিল ॥৩৫॥

(৩২)…ধ্যাতমাত্রস্য সর্ব্বশঃ—বা ব কা।

চিতচৈত্যো মহাতেজা ধর্ম্মান্ প্রাপ্য চ পুষ্কলান্।
শক্রস্যার্দ্ধাসনং রাজন্! লব্ধবানমিতদ্যুতিঃ ॥৩৭॥
একাহাৎ পৃথিবী তেন ধর্ম্মনিত্যেন ধীমতা।
বিজিতা শাসনাদেব সরত্নাকরপত্তনা ॥৩৮॥
তস্য চৈত্যৈর্মহারাজ! ক্রতূনাং দক্ষিণাবতাম্।
চতুরন্তা মহী ব্যাপ্তা নাসীৎ কিঞ্চিদনাবৃতম্ ॥৩৯॥
তেন পদ্মসহস্রাণি গবাং দশ মহাত্মনা।
ব্রাহ্মণানাং মহারাজ! দত্তানীতি প্রচক্ষতে ॥৪০॥
তেন দ্বাদশবার্ষিক্যামনাবৃষ্ট্যাং মহাত্মনা।
বৃষ্টং শস্যবিবৃদ্ধ্যর্থং মিষতো বজ্রপাণিনঃ ॥৪১॥
তেন সোমকুলোৎপন্নো গান্ধারাধিপতির্মহান্।
গর্জ্জন্নিব মহামেঘঃ প্রমথ্য নিহতঃ শরৈঃ ॥৪২॥

ভারতকৌমুদী

চিতেতি। চিতানি বিহিতানি চৈত্যানি যজ্ঞশালা যেন সঃ। পুষ্কলান্ প্রচুরান্ ॥৩৭॥
একেতি। শাসনাদাদেশাদেব, রত্নাকরৈঃ সমুদ্রৈঃ পত্তনৈর্নগরৈশ্চ সহেতি সা ॥৩৮॥
তস্যেতি। চৈত্যৈর্যজ্ঞশালাভিঃ, "চৈত্যমায়তনং তুল্যে" ইত্যমরঃ ॥৩৯॥
তেনেতি। পদ্মসহস্রাণীত্যনেন বহুত্বং সূচিতম্। প্রচক্ষতে অধুনাপি লোকাঃ ॥৪০॥
তেনেতি। মিষতঃ পশ্যতঃ, বজ্রেণ পণিতুং ব্যবহর্ত্তুং শীলমস্যেতি তস্য, পর্ণেণিন্ ॥৪১॥
তেনেতি। সোমকুলোৎপন্নশ্চন্দ্রবংশীয়ঃ। মহান্ প্রবলঃ ॥৪২॥

রাজা! ধনে পরিপূর্ণ এই পৃথিবী মান্ধাতারই ছিল এবং তিনি প্রচুর দক্ষিণাযুক্ত নানাবিধ বহুতর যজ্ঞ করিয়াছিলেন ॥৩৬॥

যুধিষ্ঠির! অত্যন্ত তেজস্বী ও অমিতবিক্রম মান্ধাতা অসংখ্য যজ্ঞশালা নির্ম্মাণপূর্ব্বক প্রচুর ধর্ম্ম লাভ করিয়া ইন্দ্রের অর্দ্ধাসন লাভ করিয়াছিলেন ॥৩৭॥

ধর্ম্মনিরত ও বুদ্ধিমান্ মান্ধাতা কেবল আদেশ করিয়াই সমুদ্র ও নগর-প্রভৃতির সহিত সমগ্র পৃথিবী একদিনেই জয় করিয়াছিলেন ॥৩৮॥

মহারাজ! মান্ধাতার প্রচুর দক্ষিণাযুক্ত নানাবিধ যজ্ঞভবনে চতুঃসমুদ্র-বেষ্টিত সমগ্র পৃথিবীই ব্যাপ্ত হইয়াছিল, কোন স্থানই অনাবৃত ছিল না ॥৩৯॥

মহারাজ! এখনও লোকে বলে যে, মহাত্মা মান্ধাতা ব্রাহ্মণদিগকে বহুতর গো দান করিয়াছিলেন ॥৪০॥

দ্বাদশবর্ষব্যাপী অনাবৃষ্টি চলিতে লাগিলে, মহাত্মা মান্ধাতা শস্যবৃদ্ধির নিমিত্ত ইন্দ্রের সাক্ষাতেই বারিবর্ষণ করিয়াছিলেন ॥৪১॥

প্রজাশ্চতুর্বিধাস্তেন ত্রাতা রাজন্! কৃতাত্মনা।
তেনাত্মতপসা লোকাঃ স্থাপিতাশ্চাতিতেজসা ॥৪৩॥
তস্যৈতদ্দেবযজনং স্থানমাদিত্যবর্চ্চসঃ।
পশ্য পুণ্যতমে দেশে কুরুক্ষেত্রস্য মধ্যতঃ ॥৪৪॥
এতত্তে সর্ব্বমাখ্যাতং মান্ধাতুশ্চরিতং মহৎ।
জন্ম চাগ্র্যং মহীপাল। যস্মাং ত্বং পরিপৃচ্ছসি ॥৪৫॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তঃ স কৌন্তেয়ো লোমশেন মহর্ষিণা।
পপ্রচ্ছানন্তরং ভূয়ঃ সোমকং প্রতি ভারত। ॥৪৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং মান্ধাত্রুপাখ্যানে চতুরধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

প্রজা ইতি। চতুর্বিধাঃ জরায়ুজ-স্বেদজাণ্ডজোদ্ভিজ্জাঃ। কৃতাত্মনা যত্নবতা ॥৪৩॥
তস্যেতি। দেবা ইজ্যন্তে অস্মিন্নিতি দেবযজনম্। মধ্যতো মধ্যে ॥৪৪॥
এতদিতি। আখ্যাতং সংক্ষেপেণোক্তম্। অগ্র্যং ভার্গবানুগ্রহনিষ্পন্নত্বাচ্ছ্রেষ্ঠম্ ॥৪৫॥
এবমিতি। ভূয়ঃ পুনঃ, সোমকং প্রতি প্রস্তুতসোমকরাজবিষয়ে ॥৪৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং চতুরধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

দিব্যা ইত্যর্থঃ ॥৩৩—৩৪॥ চক্রমাজ্ঞা ॥৩৫—৩৬॥ চিত্তচৈত্যঃ কৃতচয়নক্রতুঃ ॥৩৭—৩৯॥ পদ্মং শতকোটয়স্তেষামপি সহস্রাণি দশ ॥৪০—৪২॥ চতুর্বিধাঃ স্বয়নবর্তির্য্যক্স্থাবরাঃ ॥৪৩—৪৬॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুরধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৪॥

মান্ধাতা, গর্জ্জনকারী মহামেঘের ন্যায় চন্দ্রবংশীয় প্রবল গান্ধাররাজকে বাণদ্বারা জর্জ্জরিত করিয়া নিহত করিয়াছিলেন ॥৪২॥

আর, রাজা! তিনি সর্ব্বদা যত্নবান্ থাকিয়া চতুর্বিধ প্রাণীকে রক্ষা করিতেন এবং অত্যন্ত তেজস্বী সেই মান্ধাতা আপন তপোবলে লোকদিগকে স্বস্বপদে স্থাপিত করিযাছিলেন ॥৪৩॥

যুধিষ্ঠির! দেখ, পুণ্যতম কুরুক্ষেত্রের মধ্যভাগে সেই সূর্য্যতুল্য তেজস্বী মান্ধাতার এই যজ্ঞস্থান রহিয়াছে ॥৪৪॥

রাজা! তুমি আমার নিকট যাহা জিজ্ঞাসা করিয়াছিলে, এই তোমার নিকট সেই মান্ধাতার মহনীয় চরিত্র ও উত্তম জন্মের বিষয় বলিলাম" ॥৪৫॥

*'…ষড়্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—বা ব কা, '…সপ্তবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—পি নি।

# পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ । *

কথংবীর্য্যঃ স রাজাঽভূৎ সোমকো বদতাং বর ! ।
কর্ম্মাণ্যস্য প্রভাবঞ্চ শ্রোতুমিচ্ছামি তত্ত্বতঃ ॥১॥

লোমশ উবাচ ।

যুধিষ্ঠিরাসীন্নৃপতিঃ সোমকো নাম ধার্ম্মিকঃ ।
তস্য ভার্য্যা শতং রাজন্ ! সদৃশীনামনুব্রতা ॥২॥
স বৈ যত্নেন মহতা তাসু পুত্রং মহীপতিঃ ।
কঞ্চিন্নাসাদয়ামাস কালেন মহতা হ্যপি ॥৩॥
কদাচিত্তস্য বৃদ্ধস্য ঘটমানস্য যত্নতঃ ।
জন্তুর্নাম সুতস্তস্মিন্ স্ত্রীশতে সমজায়ত ॥৪॥

ভারতকৌমুদী

কথমিতি । কথং কীদৃশং বীর্য্যং যস্য স কথংবীর্য্যঃ । তত্ত্বতো যাথার্থ্যেন ॥১॥
যুধীতি । ভার্য্যেত্যার্ষত্বাল্লুপ্তষষ্ঠীবহুবচনান্তং পদং সদৃশীনামিত্যন্বয়ানুরোধাৎ ॥২॥
স ইতি । যত্নেন দেবার্চ্চনাদিচেষ্টয়াপি । নাসাদয়ামাস ন লেভে ॥৩॥

---

বৈশম্পায়ন কহিলেন—ভরতনন্দন! মহর্ষি লোমশ এইরূপ বলিলে, তৎপরে যুধিষ্ঠির পুনরায় সোমকরাজার বিষয় জিজ্ঞাসা করিলেন ॥৪৬॥

—:*:—

যুধিষ্ঠির বলিলেন—"বাগ্মিশ্রেষ্ঠ! সেই সোমকরাজার কিরূপ শক্তি, কি কি কার্য্য এবং কিরূপ প্রভাব ছিল, তাহা আমি যথাযথভাবে শুনিতে ইচ্ছা করি" ॥১॥

লোমশ বলিলেন—"রাজা যুধিষ্ঠির! 'সোমক'-নামে এক ধার্ম্মিক রাজা ছিলেন এবং তাঁহার যোগ্য একশত ভার্য্যা ছিল ॥২॥

কিন্তু সেই রাজা বিশেষ চেষ্টা করিয়া বহুকালেও সেই ভার্য্যাদের গর্ভে কোন পুত্র লাভ করেন নাই ॥৩॥

ক্রমে তিনি বৃদ্ধ হইয়াও যত্নপূর্ব্বক চেষ্টা করিতে লাগিলে, সেই একশত স্ত্রীর মধ্যে 'জন্তু'-নামে একটী পুত্র জন্মিল ॥৪॥

---

* রাজোবাচ—পু ।

তং জাতং মাতরঃ সর্ব্বাঃ পরিবার্য্য সমাসতে।
সততং পৃষ্ঠতঃ কৃত্বা কামভোগান্ বিশাংপতে ! ॥৫॥
ততঃ পিপীলিকা জন্তুং কদাচিদদশৎ স্ফিচি।
স দষ্টো ব্যনদন্নাদং তেন দুঃখেন বালকঃ ॥৬॥
ততস্তা মাতরঃ সর্ব্বাঃ প্রাক্রোশন্ ভৃশদুঃখিতাঃ।
প্রবার্য্য জন্তুং সহিতাঃ স শব্দস্তুমুলোঽভবৎ ॥৭॥
তমার্ত্তনাদং সহসা শুশ্রাব স মহীপতিঃ।
অমাত্যপর্ষদো মধ্যে উপবিষ্টঃ সহর্ত্বিজা ॥৮॥
ততঃ প্রস্থাপয়ামাস কিমেতদিতি পার্থিবঃ।
তস্মৈ ক্ষত্তা যথাবৃত্তমাচচক্ষে সুতং প্রতি ॥৯॥
ত্বরমাণঃ স চোত্থায় সোমকঃ সহ মন্ত্রিভিঃ।
প্রবিশ্যান্তঃপুরং পুত্রমাশ্বাসয়দরিন্দমঃ ॥১০॥

ভারতকৌমুদী

কদাচিদিতি। ঘটমানস্য চেষ্টমানস্য। স্ত্রীশতে স্ত্রীশতমধ্যে একস্যামিত্যর্থঃ ॥৪॥
তমিতি। পরিবার্য্য পরিবেষ্ট্য, সমাসতে উপবিশন্তি স্ম। পৃষ্ঠতঃ কৃত্বা বিহায় ॥৫॥
তত ইতি। জন্তুং তদাখ্যং পুত্রম্, স্ফিচি নিতম্বদেশে। নাদমার্ত্তনাদম্ ॥৬॥
তত ইতি। প্রবার্য্য পরিবেষ্ট্য। তুমুলো মিশ্রিতত্বাদ্বিশালঃ ॥৭॥
তমিতি। অমাত্যপর্ষদো মন্ত্রিসভায়াঃ। পর্ষদিতি পৃষোদরাদিত্বাৎ পবেরিকারলোপঃ ॥৮॥
তত ইতি। প্রস্থাপয়ামাস দ্বারপালমিতি শেষঃ। ক্ষত্তা স দ্বারপালঃ ॥৯॥

নরনাথ! মাতারা সকলেই কামভোগ পিছনে রাখিয়া সর্ব্বদাই সেই বালকটীকে পরিবেষ্টন করিয়া বসিয়া থাকিতেন ॥৫॥

তাহার পর কোন সময়ে একটা পিপীলিকা সেই জন্তুর নিতম্বদেশে দংশন করিল; তখন সেই যাতনায় সেই বালক আর্ত্তনাদ করিয়া উঠিল ॥৬॥

তদনন্তর সেই মাতারা সকলেই অত্যন্ত দুঃখিত হইয়া, জন্তুকে পরিবেষ্টন করিয়া, সম্মিলিতভাবে রোদন করিয়া উঠিলেন; তাহাতে সেই শব্দ তুমুল হইয়া পড়িল ॥৭॥

সুতরাং মন্ত্রিসভার মধ্যে যাজকের সহিত উপবিষ্ট সেই রাজা তৎক্ষণাৎ সেই আর্ত্তনাদ শুনিতে পাইলেন ॥৮॥

তাহার পর 'এটা কি' ইহা জানিবার জন্য রাজা একজন দৌবারিককে পাঠাইয়া দিলেন; সে দৌবারিক জানিয়া আসিয়া রাজার নিকট পুত্রের বিষয় যথাবৎ বৃত্তান্ত বলিল ॥৯॥

সান্ত্বয়িত্বা তু তং পুত্রং নিক্রম্যান্তঃপুরান্নৃপঃ।
ঋত্বিজা সহিতো রাজন্! সহামাত্য উপাবিশৎ ॥১১॥

সোমক উবাচ।

ধিগস্ত্বিহৈকপুত্রত্বমপুত্রত্বং বরং ভবেৎ।
নিত্যাতুরত্বাদ্‌ভূতানাং শোক এবৈকপুত্রতা ॥১২॥
ইদং ভার্য্যাশতং ব্রহ্মন্! পরীক্ষ্য সদৃশং প্রভো!।
পুত্রার্থিনা ময়াঽবোঢ়ং ন তাসাং বিদ্যতে প্রজা ॥১৩॥
একঃ কথঞ্চিদুৎপন্নঃ পুত্রো জন্তুরয়ং মম।
যতমানাসু সর্ব্বাসু কিন্নু দুঃখমতঃপরম্ ॥১৪॥
বয়শ্চ সমতীতং মে সভার্য্যস্য দ্বিজোত্তম!।
আসাং প্রাণাঃ সমায়ত্তা মম চাত্রৈকপুত্রকে ॥১৫॥

ভারতকৌমুদী

ত্বরেতি। সোমকো রাজা। পুত্রং পিপীলিকাদষ্টং জন্তুম্ ॥১০॥
সান্ত্বয়িত্বেতি। অমাত্যৈঃ সহেতি সহামাত্যঃ, বিকল্পাৎ সহশব্দস্য সভাবাভাবঃ ॥১১॥
ধিগিতি। নিত্যাতুরত্বাৎ সম্ভাব্যমাননিত্যরোগিত্বাৎ। শোকঃ শোকস্থানম্ ॥১২॥
ইদমিতি। সদৃশং কুলাদিনা যোগ্যম্। অবোঢ়ং ব্যূঢ়ং পরিণীতমিতি যাবৎ ॥১৩॥
এক ইতি। যতমানাসু পুত্রপ্রসবায় চেষ্টমানাসু, সর্ব্বাসু ভার্য্যাসু ॥১৪॥

তখন অরিন্দম সোমকরাজা সত্বর উঠিয়া মন্ত্রিগণের সহিত অন্তঃপুরে প্রবেশ করিয়া পুত্রকে আশ্বস্ত করিলেন ॥১০॥

যুধিষ্ঠির! তাহার পর সোমকরাজা সেই পুত্রকে সান্ত্বনা করিয়া, অন্তঃপুর হইতে নির্গত হইয়া আসিয়া ঋত্বিক্ ও মন্ত্রিবর্গের সহিত উপবেশন করিলেন ॥১১॥

সোমক বলিলেন—"পুত্র না হওয়া বরং ভাল; কিন্তু একটীমাত্র পুত্র হওয়াকে আমি ধিক্কার দি। কারণ, প্রাণিগণের সর্ব্বদাই পীড়া হওয়া সম্ভব বলিয়া একটীমাত্র পুত্র কেবল উদ্বেগেরই বিষয় ॥১২॥

হে প্রভাবসম্পন্ন ব্রাহ্মণ! আমি পুত্রার্থী হইয়া বিশেষ পরীক্ষা করিয়া নিজের যোগ্য এই একশত ভার্য্যা গ্রহণ করিলাম; কিন্তু তাহাদের সন্তানই হইল না। ॥১৩॥

'তা'র পর সকল ভার্য্যাই পুত্রের জন্য যত্নপরায়ণ হইলে, 'জন্তু'-নামে আমার এই একটীমাত্র পুত্র কোন প্রকারে উৎপন্ন হইল। ইহা অপেক্ষা দুঃখের বিষয় কি আছে? ॥১৪॥

স্যাত্তু কর্ম্ম তথা যুক্তং যেন পুত্রশতং ভবেৎ।
মহতা লঘুনা বাপি কর্ম্মণা দুষ্করেণ বা ॥১৬॥

ঋত্বিগুবাচ।

অস্তি চৈতাদৃশং কর্ম্ম যেন পুত্রশতং ভবেৎ।
যদি শক্নোষি তৎ কর্ত্তুমথ বক্ষ্যামি সোমক! ॥১৭॥

সোমক উবাচ।

কার্য্যং বা যদি বাঽকার্য্যং যেন পুত্রশতং ভবেৎ।
কৃতমেবেতি তদ্বিদ্ধি ভগবন্! প্রব্রবীতু মে ॥১৮॥

ঋত্বিগুবাচ।

যজস্ব জন্তুনা রাজংস্ত্বং ময়া বিততে ক্রতৌ।
ততঃ পুত্রশতং শ্রীমদ্ভবিষ্যত্যচিরেণ তে ॥১৯॥

---

ভারতকৌমুদী

অথাপরেঽপি পুত্রা ভবিতুমর্হন্তীত্যাহ—বয় ইতি। সমায়ত্তাঃ তুল্যমধীনা জাতাঃ ॥১৫॥
স্যাদিতি। কর্ত্তুং যুক্তং স্যাৎ। অপিশব্দাৎ সুকরেণ বেত্যপি বোধ্যম্ ॥১৬॥
অস্তীতি। বিদ্যমানপুত্রবিনাশাবশ্যকতয়া তৎ কর্ম্ম তব দুষ্করমেবেত্যাশয়ঃ ॥১৭॥
কার্য্যমিতি। কার্য্যং কর্ত্তুমুচিতম্, অকার্য্যং কর্ত্তুং নোচিতম্। বিদ্ধি জানীহি ॥১৮॥
যজস্বেতি। জন্তুনা তদাখ্যেন নিজপুত্রেণ। বিততে বিস্তৃতভাবেনারব্ধে ॥১৯॥

ভারতভাবদীপঃ

কথমিতি ॥১—৫॥ ক্ষিচি কট্যাম্ ॥৬—৭॥ অমাত্যপর্ষদো মধ্যে মন্ত্রিসভান্তঃ ॥৮॥ ক্ষত্তা দৌবারিকঃ ॥৯—১৮॥ জন্তুনা পশুভূতেন। "স বরুণং রাজানমুপসসার পুত্রো মে

---

ব্রাহ্মণশ্রেষ্ঠ! আমার ও আমার ভার্য্যাগণের যৌবনবয়স অতীত হইয়া গিয়াছে; সুতরাং আমার ও তাহাদের প্রাণগুলি সমানভাবে এই একটী পুত্রেরই অধীন হইয়া পড়িয়াছে ॥১৫॥

অতএব বৃহৎ বা ক্ষুদ্র এবং সুকর বা দুষ্কর যে কর্ম্ম দ্বারা আমার একশত পুত্র হইতে পারে, তেমন কর্ম্ম করা সম্ভব হয় কি?" ॥১৬॥

যাজক বলিলেন—"মহারাজ! এরূপ কর্ম্ম আছে, যাহাতে একশত পুত্র হইতে পারে; আপনি যদি তাহা করিতে সমর্থ হন, তবে বলিব" ॥১৭॥

সোমক বলিলেন—"কর্ত্তব্যই হউক বা অকর্ত্তব্যই হউক, যাহাতে শত পুত্র হইতে পারে, তাহা আমি করিয়া ফেলিয়াছি বলিয়াই আপনি মনে করুন; আপনি আমার নিকট তাহা বলুন" ॥১৮॥

যাজক বলিলেন—"রাজা! আমি যজ্ঞ আরম্ভ করিলে, আপনি তাহাতে

বপায়াং হূয়মানায়াং ধূমমাঘ্রায় মাতরঃ।
ততস্তাঃ সুমহাবীর্য্যান্ জনয়িষ্যন্তি তে সুতান্ ॥২০॥
তস্যামেব তু তে জন্তুর্ভবিতা পুনরাত্মজঃ।
উত্তরে চাস্য সৌবর্ণং লক্ষ্ম পার্শ্বে ভবিষ্যতি ॥২১॥

সোমক উবাচ।

ব্রহ্মন্! যদ্‌যদ্‌যথা কার্য্যং তৎ কুরুষ্ব তথা তথা।
পুত্রকামতয়া সর্ব্বং করিষ্যামি বচস্তব ॥২২॥

লোমশ উবাচ।

ততঃ স যাজয়ামাস সোমকং তেন জন্তুনা।
মাতরস্তু বলাৎ পুত্রমপাকার্ষুঃ কৃপান্বিতাঃ ॥২৩॥
হা হতাঃ স্মেতি বাশন্ত্যস্তীব্রশোকসমাহতাঃ।
রুদত্যঃ করুণঞ্চাপি গৃহীত্বা দক্ষিণে করে ॥২৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

বপায়ামিতি। বপায়াং ছিন্নস্য তস্য পুত্রস্য মেদসি ॥২০॥

তস্যামিতি। যস্যাং জাতস্তস্যামেব, জন্তুর্নাম। উত্তরে বামে, লক্ষ্ম চিহ্নম্ ॥২১॥

ব্রহ্মন্নিতি। পুত্রকামতয়া শতপুত্রকামনয়া। বচো বাক্যানুরূপং কার্য্যম্।

অহো! ধন্যস্তাবদয়মৃত্বিক্, যঃ খল্বাত্মযোগ্যতায়া যজ্ঞস্য চ বহুধা প্রত্যক্ষীকৃতফলকতয়া তাদৃশ-পুত্রহত্যায়ামপি রাজানং ন্যযুঙ্‌ক্ত। ধন্যশ্চাসৌ রাজ্ঞো বিশ্বাসঃ, যঃ কিলান্যত্র শতধা পরীক্ষণাদুৎপন্নঃ। অতএবৈনমৃত্বিজং ব্রহ্মতুল্যমেব মন্যমানো রাজা ব্রহ্মন্নিতি সম্বোধয়ামাস ॥২২॥

তত ইতি। স ঋত্বিক্। জন্তুনা তদাখ্যেন পুত্রেণ। বাশন্ত্যঃ শব্দং কুর্ব্বত্যঃ। "বাশৃ শব্দে" ইতি দৈবাদিকত্বেঽপি আর্ষত্বান্ন যন্, আত্মনেপদিত্বেঽপি শতৃঙ্‌চ ॥২৩-২৪॥

আপনার পুত্র জন্তুদ্বারা হোম করিবেন; তাহা হইলেই অচিরকালমধ্যে আপনার সুন্দর একশত পুত্র হইবে ॥১৯॥

জন্তুর বসাদ্বারা হোম করিতে লাগিলে, সেই ধূম আঘ্রাণ করিয়াই সেই মাতৃগণ আপনার অতিবলবান্ শত পুত্র উৎপাদন করিবেন ॥২০॥

এবং আপনার পুত্র জন্তু সেই ভার্য্যার গর্ভেই আবার উৎপন্ন হইবে; (তবে এইটুকু বিশেষ হইবে যে,) উহার বামপার্শ্বে একটী স্বর্ণচিহ্ন হইবে" ॥২১॥

সোমক বলিলেন—"ব্রহ্মন্! যে যে কার্য্য যে যে ভাবে করিতে হয়, সেই সেই কার্য্য সেই সেই ভাবেই করুন; আমি শতপুত্র কামনাবশতঃ আপনার বাক্যানুসারে সমস্তই করিব" ॥২২॥

(২১) শ্লোকাৎ পরম্ '...সপ্তবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—বা ব কা, '...অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

সব্যে পাণৌ গৃহীত্বা তু যাজকোঽপি স্ম কর্ষতি ।
কুররীণামিবার্ত্তানাং সমাকৃষ্য তু তং সুতম্ ॥২৫॥
বিশস্য চৈনং বিধিনা বপামস্য জুহাব সঃ ।
বপায়াং হূয়মানায়াং গন্ধমাঘ্রায় মাতরঃ ॥২৬॥
আর্ত্তা নিপেতুঃ সহসা পৃথিব্যাং কুরুনন্দন ! ।
সর্ব্বাশ্চ গর্ভানলভংস্ততস্তাঃ পরমাঙ্গনাঃ ॥২৭॥ (বিশেষকম্)
ততো দশসু মাসেষু সোমকস্য বিশাংপতে ! ।
জজ্ঞে পুত্রশতং পূর্ণং তাসু সর্ব্বাসু ভারত ! ॥২৮॥
জন্তুর্জ্যেষ্ঠঃ সমভবজ্জনিত্র্যামেব পার্থিব ! ।
স তাসামিষ্ট এবাসীন্ন তথা তে নিজাঃ সুতাঃ ॥২৯॥

---

ভারতকৌমুদী

সব্য ইতি। সব্যে বামে। বিশস্য ছিত্ত্বা। বপাং মেদোধাতুম্, "মেদস্তু বপা বসা" ইত্যমরঃ। পৃথিব্যাং নিপেতুঃ, নিরতিশয়শোকাদিত্যাশয়ঃ ॥২৫—২৭॥

তত ইতি। দশসু মাসেষু দশমে মাসীত্যর্থঃ। তাসু পরমাঙ্গনাসু ॥২৮॥

জন্তুরিতি। জনিত্র্যামেব ভূতপূর্ব্বজনন্যামেব। তাসাম্ অপররাজভার্য্যাণাম্ ॥২৯॥

ভারতভাবদীপঃ

জায়তাং তেন ত্বা যজে" ইতি পুত্রস্যাপি পশুকরণং বহ্বৃচব্রাহ্মণে পরামৃষ্টম্, ততো ন শাস্ত্রবিরোধঃ ॥১৯—২৩॥ বাশন্ত্যঃ ক্রোশন্ত্যঃ ॥২৪—২৫॥ বপাং দেহান্তর্গতমপূপাকারং মাংসম্

---

লোমশ বলিলেন—"তাহার পর যাজক জন্তুনামক সেই পুত্রদ্বারা সোমকরাজাকে যজ্ঞ করাইতে আরম্ভ করিলেন। তখন 'হায় আমরা হত হইলাম' এইরূপ আর্ত্তনাদ করিতে থাকিয়া, তীব্রশোকে আকুল হইয়া, করুণস্বরে রোদন করিতে থাকিয়া, সেই বালকটীর দক্ষিণ হস্ত ধারণ করিয়া, দয়ার্দ্রচিত্ত মাতারা তাহাকে আকর্ষণ করিতে লাগিলেন ॥২৩—২৪॥

যাজকও বালকটীর বামহস্ত ধারণ করিয়া আকর্ষণ করিতে থাকিলেন। তাহার পর যাজক, কুররীপক্ষিণীগণের ন্যায় আর্ত্তনাদকারিণী জননীগণের হস্ত হইতে সেই পুত্রটীকে নিয়া, ছেদন করিয়া, তাহার বসাদ্বারা যথাবিধানে হোম করিতে লাগিলেন। কুরুনন্দন! বসাদ্বারা হোম করিতে লাগিলে, তাহার গন্ধ আঘ্রাণ করিয়া অত্যন্ত শোকার্ত্ত হইয়া জননীরা তৎক্ষণাৎ ভূতলে পতিত হইলেন; তাহার পর তাঁহারা সকলেই গর্ভ ধারণ করিলেন ॥২৫—২৭॥

নরনাথ ভরতনন্দন! তাহার পর দশম মাসে সেই একশত ভার্য্যা হইতে সোমকরাজার পূর্ণ একশত পুত্র জন্মিল ॥২৮॥

তচ্চ লক্ষণমস্যাসীৎ সৌবর্ণং পার্শ্ব উত্তরে।
তস্মিন্ পুত্রশতে চাগ্র্যঃ স বভূব গুণৈরপি ॥৩০॥
ততঃ স লোকমগমৎ সোমকস্য গুরুঃ পরম্।
অথ কালে ব্যতীতে তু সোমকোঽপ্যগমৎ পরম্ ॥৩১॥
অথ তং নরকে ঘোরে পচ্যমানং দদর্শ সঃ।
তমপৃচ্ছৎ কিমর্থং ত্বং নরকে পচ্যসে দ্বিজ ! ॥৩২॥
তমব্রবীদ্‌গুরুঃ সোঽথ পচ্যমানোঽগ্নিনা ভৃশম্।
ত্বং ময়া যাজিতো রাজংস্তস্যেদং কর্ম্মণঃ ফলম্ ॥৩৩॥

ভারতকৌমুদী

তদিতি। তৎ ঋত্বিগুক্তম্, অস্য জন্তোঃ, উত্তরে বামে। অগ্র্যঃ শ্রেষ্ঠঃ ॥৩০॥

তত ইতি। গুরুঃ ঋত্বিক্ পরং লোকমগমদিতি সম্বন্ধঃ। পরং লোকম্ ॥৩১॥

অথেতি। তম্ ঋত্বিজম্। স সোমকঃ। অপৃচ্ছৎ সোমক এব ॥৩২॥

তমিতি। অগ্নিনা নরকাগ্নিনা। যাজিতঃ পুত্রবধেন যজ্ঞং কারিতঃ। নমু "স বরুণং রাজানমুপসসার পুত্রো মে জায়তাং তেন ত্বা যজে" ইতি বহ্বৃচব্রাহ্মণেন যজ্ঞে পুত্রবধ-বিধানাৎ কথমত্র পাপম্, পাপাভাবে চ কথং নরকপাক ইতি চেন্ন "মা হিংস্যাৎ সর্ব্বা ভূতানি" ইতি শ্রুত্যা হিংসামাত্রেণৈব পাপমুপজায়ত ইতি দর্শিতম্। অতএব "অভিচারো মূলকর্ম্ম চ" ইতি ব্রুবতা মনুনাপি শ্যেনযাগাদ্যভিচারকর্ম্ম উপপাতকমধ্যে গণিতম্। "দৃষ্টবদানুশ্রবিকঃ স হ্যবিশুদ্ধিক্ষয়াতিশয়যুক্তঃ" ইতি সাংখ্যকারিকাব্যাখ্যানে বাচস্পতিমিশ্রেণাপি হিংসামাত্র এব পাপমভিহিতম্। এতদুপাখ্যানদর্শনেন ব্যাসস্যাপি তথৈব মতমবগম্যতে। এবঞ্চ স্মার্ত্তেন তিথিতত্ত্বে বৈধহিংসায়াং যৎ পাপাভাবো দর্শিতস্তচ্চিন্ত্যম্ ॥৩৩॥

রাজা! তাহাদের মধ্যে জন্তু তাহার ভূতপূর্ব্ব জননীর গর্ভেই জ্যেষ্ঠ হইয়া জন্মিল এবং সে-ই অপর রাজমহিষীদেরও প্রিয় হইল; কিন্তু তাঁহাদের নিজ নিজ পুত্রেরাও তেমন প্রিয় হইল না ॥২৯॥

এবং জন্তুর বামপার্শ্বে সেই স্বর্ণচিহ্নও ছিল, আর সে, সেই একশত পুত্রের মধ্যে গুণেও শ্রেষ্ঠ হইয়াছিল ॥৩০॥

তাহার পর সোমকরাজার সেই যাজক পরলোকগমন করিলেন; তৎপরে কিছু কাল অতীত হইলে সোমকও লোকান্তরে গেলেন ॥৩১॥

তদনন্তর সোমকরাজা সেই যাজককে ঘোর নরক ভোগ করিতে দেখিলেন; তখন তিনি তাঁহাকে জিজ্ঞাসা করিলেন—"ব্রাহ্মণ! আপনি নরক ভোগ করিতেছেন কেন?" ॥৩২॥

তাহার পর নরকভোগকারী সেই যাজক রাজাকে বলিলেন—"রাজা! আমি আপনাকে যে যজ্ঞ করাইয়াছিলাম, তাহারই এই ফল ভোগ করিতেছি" ॥৩৩॥

এতচ্ছ্রুত্বা স রাজর্ষির্ধর্ম্মরাজানমব্রবীৎ।
অহমত্র প্রবেক্ষ্যামি মুচ্যতাং মম যাজকঃ।
মৎকৃতে হি মহাভাগঃ পচ্যতে নরকাগ্নিনা ॥৩৪॥

ধর্ম্মরাজ উবাচ।

নান্যঃ কর্ত্তুঃ ফলং রাজন্নুপভুঙ্‌ক্তে কদাচন।
ইমানি তব দৃশ্যন্তে ফলানি বদতাং বর! ॥৩৫॥
পুণ্যান্ ন কাময়ে লোকানৃতেঽহং ব্রহ্মবাদিনম্।
ইচ্ছাম্যহমনেনৈব সহ বস্তুং সুরালয়ে ॥৩৬॥
নরকে বা ধর্ম্মরাজ! কর্ম্মণাঽস্য সমো হ্যহম্।
পুণ্যাপুণ্যফলং দেব! সমমস্ত্বাবয়োরিদম্ ॥৩৭॥ (যুগ্মকম্)

ধর্ম্মরাজ উবাচ।

যদ্যেবমীপ্সিতং রাজন্! ভুঙ্‌ক্ষ্বাস্য সহিতঃ ফলম্।
তুল্যকালং সহানেন পশ্চাৎ প্রাপ্স্যসি সদ্‌গতিম্ ॥৩৮॥

ভারতকৌমুদী

এতদিতি। ধর্ম্মরাজানং যমম্। প্রবেক্ষ্যামি অস্য প্রতিনিধিত্বেন। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৪॥

নেতি। কর্ত্তুঃ পাপকারকাদন্যো জনঃ, ফলং তৎপাপফলম্, নোপভুঙ্‌ক্তে ॥৩৫॥

পুণ্যানিতি। ব্রহ্মবাদিনং বেদবক্তারমমুমৃত্বিজম্, ঋতে বিনা। সুরালয়ে স্বর্গে, নরকে বা, বস্তুং বাসং কর্ত্তুম্। হি যস্মাদহং কর্ম্মণা পুণ্যেন তেন নরহত্যাব্যাপারেণ চ অস্য সমঃ। তথা চ মৎপুত্রহত্যায়াময়ং কর্ত্তা, অহঞ্চ প্রযোজক ইতি ভাবঃ ॥৩৬—৩৭॥

ইহা শুনিয়া রাজর্ষি সোমক ধর্ম্মরাজকে (যমকে) বলিলেন—"আমি উঁহার প্রতিনিধিরূপে নরকে প্রবেশ করিব; আপনি আমার যাজককে মুক্ত করুন। কারণ, ঐ মহাত্মা আমার জন্যই নরক ভোগ করিতেছেন" ॥৩৪॥

ধর্ম্মরাজ বলিলেন "রাজা! অন্য লোক কখনও অন্যের পাপের ফল ভোগ করে না। আপনার এই সকল (স্বর্গলাভ) ফল দেখা যাইতেছে" ॥৩৫॥

ধর্ম্মরাজ! এই বেদবক্তা যাজক ব্যতীত আমি পুণ্যলোক কামনা করি না; সুতরাং আমি উঁহার সহিতই স্বর্গে বা নরকে বাস করিতে ইচ্ছা করি। কারণ, আমি কর্ম্মদ্বারা উঁহার তুল্য। অতএব দেব! এই পুণ্য-পাপের ফলও আমাদের উভয়েরই সমান হউক" ॥৩৬—৩৭॥

ধর্ম্মরাজ বলিলেন—"রাজা! আপনার যদি এমনই ইচ্ছা হইয়া থাকে, তবে আপনি ইঁহার সহিত মিলিত হইয়া প্রথমে এক সময়েই এই পাপের ফল ভোগ করুন, পরে আবার ইঁহার সহিতই সদ্‌গতি লাভ করিবেন" ॥৩৮॥

লোমশ উবাচ।

স চকার তথা সর্ব্বং রাজা রাজীবলোচনঃ।
ক্ষীণপাপশ্চ তস্মাৎ স বিমুক্তো গুরুণা সহ ॥৩৯॥
লেভে লোকান্ শুভান্ রাজন্! কর্ম্মণা নির্জ্জিতান্ স্বয়ম্।
সহ তেনৈব বিপ্রেণ গুরুণা স গুরুপ্রিয়ঃ ॥৪০॥
এষ তস্যাশ্রমঃ পুণ্যো য এষোঽগ্রে বিরাজতে।
ক্ষান্ত উষ্যাত্র ষড়্রাত্রং প্রাপ্নোতি সুগতিং নরঃ ॥৪১॥
এতস্মিন্নপি রাজেন্দ্র! বৎস্যামো বিগতজ্বরাঃ।
ষড়্রাত্রং নিয়তাত্মানঃ সজ্জীভব কুরূদ্বহ! ॥৪২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং জন্তূপাখ্যানে পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

যদীতি। সহিতো মিলিতঃ সন্নেব ত্বম্, অস্য হিংসাকর্ম্মণঃ ফলং ভুঙ্ক্ষ্ব ॥৩৮॥
স ইতি। তস্মান্নরকভোগাৎ ক্ষীণপাপঃ। গুরুণা ঋত্বিজা ॥৩৯॥
লেভ ইতি। কর্ম্মণা যাগাদিনা, নির্জ্জিতান্ আয়ত্তীকৃতান্। স সোমকঃ ॥৪০॥
এষ ইতি। অগ্রে সম্মুখে। ক্ষান্তঃ ক্ষমাশীলঃ, উষ্য বাসং কৃত্বা ॥৪১॥

ভারতভাবদীপঃ

॥২৬—২৯॥ লক্ষণং চিহ্নম্ ॥৩০॥ সোমকস্য ঋত্বিগিতি শেষঃ ॥৩১—৪০॥ ক্ষান্তঃ ক্ষমাবান্, উষ্য উষিত্বা ॥৪১॥ অভিচারপাপং কুমার্গোপদেষ্টৃষু যাজকেষ্বেব, যাজ্যস্য নিপাতস্তু গুরৌ করুণাপ্রযুক্তঃ স্বয়ং কৃতো ন তু ন্যায্য ইত্যধ্যায়তাৎপর্য্যম্ ॥৪২॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৫॥

লোমশ বলিলেন—"পদ্মনয়ন সোমকরাজা সেইভাবেই সমস্ত করিলেন; তাহাতে পাপক্ষয় হওয়ায় ঋত্বিকের সহিতই নরক হইতে মুক্ত হইলেন ॥৩৯॥

রাজা! তাহার পর গুরুপ্রিয় সোমকরাজা সেই যাজক ব্রাহ্মণের সহিতই আপন কর্ম্মনির্জ্জিত সমস্ত শুভ লোক লাভ করিলেন ॥৪০॥

সম্মুখে এই যে আশ্রম শোভা পাইতেছে, ইহাই সেই সোমকরাজার পুণ্য আশ্রম। মানুষ এখানে ক্ষমাশীল হইয়া ছয় রাত্রি বাস করিয়া সদ্গতি লাভ করে ॥৪১॥

অতএব রাজশ্রেষ্ঠ! এখানে আমরাও সন্তাপবিহীন ও সংযতচিত্ত হইয়া ছয় রাত্রি বাস করিব; সুতরাং কুরুশ্রেষ্ঠ! তুমি তাহার জন্য সজ্জিত হও" ॥৪২॥

* '...অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—বা ব কা, '...একোনত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' —পি নি। ইতঃ পরঞ্চ নির্ণয়সাগরপুস্তকে অধ্যায়ান্তরমধিকং দৃশ্যতে।

## ষড়ধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

লোমশ উবাচ।

অস্মিন্ কিল স্বয়ং রাজন্নিষ্টবান্ বৈ প্রজাপতিঃ।
সত্রমিষ্টীকৃতং নাম পুরা বর্ষসহস্রিকম্ ॥১॥
অম্বরীষশ্চ নাভাগ ইষ্টবান্ যমুনামনু।
যত্রেষ্ট্বা দশ পদ্মানি সদস্যেভ্যো বিসৃষ্টবান্ ॥২॥
যজ্ঞৈশ্চ তপসা চৈব পরাং সিদ্ধিমবাপ সঃ।
দেশশ্চ নাহুষস্যায়ং যজ্বনঃ পুণ্যকর্ম্মণঃ ॥৩॥
সার্ব্বভৌমস্য কৌন্তেয়! যযাতেরমিতৌজসঃ।
স্পর্দ্ধমানস্য শক্রেণ যস্যেদং যজ্ঞবাস্তিহ ॥৪॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

এতস্মিন্নিতি। অপি বয়মপি। বিগতজ্বরাস্তিরোহিতসন্তাপাঃ, নিয়তাত্মানঃ সংযতচিত্তাঃ ॥৪২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

অস্মিন্নিতি। ইষ্টবান্ কৃতবান্. প্রজাপতির্ব্রহ্মা। সত্রং যাগম্ ॥১॥

অম্বরীষ ইতি। যমুনামনু লক্ষ্যীকৃত্য তত্তীর ইত্যর্থঃ। পদ্মানি সংখ্যাবিশেষাঃ ॥২॥

যজ্ঞৈরিতি। সোঽম্বরীষঃ। যজ্বনো বিধিনেষ্টবতঃ। যজ্ঞস্য বাস্তু ভূমিঃ ॥৩—৪॥

ভারতভাবদীপঃ

অস্মিন্নিতি ॥১॥ দশ পদ্মানি গবামিতি শেষঃ, তস্য দ্বাদশশতং দক্ষিণা ইতি যাজ্ঞীয়দক্ষিণাদৌ সর্ব্বত্র গোপদস্যৈবাধ্যাহারদর্শনাৎ, অভিসৃষ্টবান্ দত্তবান্ ॥২—৩॥ যজ্ঞবাস্তু

---

লোমশ বলিলেন—"যুধিষ্ঠির! এই স্থানে পূর্ব্বকালে স্বয়ং ব্রহ্মা সহস্রবর্ষব্যাপী 'ইষ্টীকৃত'-নামে এক যজ্ঞ করিয়াছিলেন ॥১॥

এবং নাভাগনন্দন অম্বরীষও যমুনার তীরে যজ্ঞ করিয়াছিলেন; তিনি যেখানে যজ্ঞ করিয়া সদস্যদিগকে দশ-পদ্ম-সংখ্যক গো দান করিয়াছিলেন, (এই সেই স্থান) ॥২॥

এবং সেই যজ্ঞ ও তপস্যা দ্বারা তিনি পরম সিদ্ধি লাভ করিয়াছিলেন। কুন্তীনন্দন! যিনি যথাবিধানে যজ্ঞ করিয়াছিলেন, যিনি পুণ্যকর্ম্মা, সম্রাট্ ও

পশ্য নানাবিধাকারৈরগ্নিভির্নিচিতাং মহীম্।
মজ্জন্তীমিব চাক্রান্তাং যযাতের্যজ্ঞকর্ম্মভিঃ ॥৫॥
এষা শম্যেকপত্রা যা সরকঞ্চৈতদুত্তমম্।
পশ্য রামহ্রদানেতান্ পশ্য নারায়ণাশ্রমম্ ॥৬॥
এতচ্চর্চীকপুত্রস্য যোগৈর্বিচরতো মহীম্।
প্রসর্পণং মহীপাল! রৌপ্যায়ামমিতৌজসঃ ॥৭॥
অত্রানুবংশং পঠতঃ শৃণু মে কুরুনন্দন!।
উলূখলৈরাভরণৈঃ পিশাচী যদভাষত ॥৮॥

---

ভারতকৌমুদী

পশ্যেতি। অগ্নিভিঃ অগ্নিস্থাপনস্থানৈরিষ্টকারচিতৈঃ স্থণ্ডিলৈঃ, নিচিতাং ব্যাপ্তাম্ ॥৫॥

এষেতি। একপত্রা যা শমী লোকৈর্গীয়তে, এষা সা শমী। অন্যত্র একস্মিন্নেব বৃন্তে বহুপত্রা, অত্র ত্বেকপত্রেতি স্থানমাহাত্ম্যমেতদিতি ভাবঃ। সরকং সরোবরঃ, "সরকং সরোবরঃ" ইতি শব্দরত্নাবলী ॥৬॥

এতদিতি। ঋচীকপুত্রস্য জমদগ্নেঃ। প্রসর্পণং নাম তীর্থম্। রৌপ্যায়াং নদ্যাম্ ॥৭॥

ভারতভাবদীপঃ

যজ্ঞভূমিঃ, ইহ অস্মিন্ বাস্তুনি, ইদমুক্তবানস্মি ॥৪॥ অগ্নিভিরগ্নিস্থাপনার্থৈরিষ্টকারচিতৈঃ স্থণ্ডিলৈঃ ॥৫॥ শমী আমিক্ষার্থং দধ্যুৎপাদনার্থমানীতা শমীশাখা, একপত্রা শাতিতপত্রা "অন্তর্বেদিশাখায়াঃ পলাশান্যসর্ব্বাণি প্রশাত্য মূলতঃ শাখাং পরিবাস্যোপবেশং করোতী"তি সূত্রাৎ যা পূর্ব্বমেকপত্রশাখাভূৎ সৈষা উপবেশরূপেণাবশিষ্টা দৃশ্যতে অগ্রভাগস্য বহ্নৌ প্রহৃতত্বাৎ, পরিবাস্য ছিত্বা, সরকং সুরাগ্রহপাত্রম্। "সরকোঽস্ত্রী সুরাপাত্রে" ইতি মেদিনী ॥৬॥ প্রসর্পণং সঞ্চারভূমিঃ, রৌপ্যায়াং রূপ্যবৎ শ্বেতবর্ণায়াং স্থল্যাম্, নদ্যাং বা, সামীপ্যে সপ্তমী, প্রসর্পণং তীর্থমিত্যন্যে ॥৭॥ অনুবংশং পরম্পরাগতমাখ্যানশ্লোকম্। উলূখলৈরিতি উলূখলসদৃশানি স্ত্রীণাং কর্ণাভরণানি ভবন্তীতি স্বয়মুলূখলৈরেবাভরণৈর্যুক্তা সতীতি শেষঃ,

---

অমিততেজা ছিলেন, যিনি ইন্দ্রের সহিত স্পর্দ্ধা করিতেন এবং এইখানে যাঁহার এই যজ্ঞভূমি রহিয়াছে, সেই নহুষনন্দন যযাতির এই দেশ ॥৩—৪॥

যুধিষ্ঠির! দেখ—নানাপ্রকার স্থণ্ডিল-ব্যাপ্ত এই স্থানটা যযাতির যজ্ঞদ্বারা আক্রান্ত হইয়াছিল বলিয়াই যেন মগ্ন হইয়া যাইতেছে ॥৫॥

যাহাকে একপত্রা শমী বলিয়া লোকে বলে, এই সেই শমী (বৃক্ষ) এবং এই একটী উত্তম সরোবর। আর এই দেখ—পরশুরামের হ্রদ সকল এবং এই দেখ—নারায়ণের আশ্রম ॥৬॥

রাজা! যোগী, পরিব্রাজক ও অমিততেজা জমদগ্নির রৌপ্যানদীতে এই 'প্রসর্পণ'-নামক তীর্থ ॥৭॥

যুগন্ধরে দধি প্রাশ্য উষিত্বা চাচ্যুতস্থলে।
তদ্বদ্‌ভূতলয়ে স্নাত্বা সপুত্রা বস্তুমর্হসি ॥৯॥

---

### ভারতকৌমুদী

অত্রেতি। হে কুরুনন্দন! উলূখলৈঃ মৃন্ময়ৈরুদূখলৈরেবাভরণৈর্বিশিষ্টা, অত্রত্যা কাচিৎ পিশাচী, পুত্রসহিতায়াং কস্যাঞ্চিৎ স্ত্রিয়াং বস্তুমাগতায়াং সত্যাম্‌ অত্র প্রসর্পণতীর্থবিষয়ে, যদ্বচনদ্বয়মভাষত, অনুবংশঃ বংশবৎ লোকানুক্রমপ্রাপ্তং তদ্বচনদ্বয়ং পঠতো মে সকাশাৎ শৃণু ॥৮॥

প্রথমং বচনমাহ—যুগেতি। যুগন্ধরে তদাখ্যে পর্ব্বতে, "নিষধো মাল্যবান্‌ বিন্ধ্যো হেমকূটো যুগন্ধরঃ" ইতি শব্দরত্নাবলী, উষ্ট্রীদুগ্ধজাতং গর্দ্দভীদুগ্ধজাতঞ্চ দধি, প্রাশ্য ভুক্তা, তত্র হি তাদৃশমেব দধি ক্রিয়তে; ন বিদ্যন্তে চ্যুতা ধর্ম্মভ্রষ্টা যেভ্যস্তে অচ্যুতা ম্লেচ্ছাদয়স্তেষাং স্থলে, উষিত্বা বাসং কৃত্বা, তদ্বৎ তথা, ভূতানাং মনুষ্যাদিপ্রাণিশবানাং লয়ো নিক্ষেপেণ লোপো যত্র তস্মিন্‌ যত্রাদগ্ধ এব মনুষ্যশবো নিঃক্ষিপ্যতে তস্মিন্‌ নদীজলে ইত্যর্থঃ স্নাত্বা চ, সপুত্রা ত্বম্‌, বস্তুং তত্তৎপাপক্ষয়ার্থমত্রৈকরাত্রমবস্থাতুমর্হসি। অত্রেদমবধেয়ম্‌ যুগন্ধরপর্ব্বতপ্রদেশে উষ্ট্রীদুগ্ধেন গর্দ্দভীপ্রভৃতিদুগ্ধেন চ দধি ক্রিয়তে, তদ্ভোজনঞ্চ পাপজনকম্‌, "উষ্ট্রমৈকশফং ক্ষীরং সুরাতুল্যমিতি স্মৃতম্‌" ইতি নীলকণ্ঠধৃতস্মৃতেঃ ক্ষীরপদস্য চ দধ্নোঽপ্যুপলক্ষণত্বাৎ। এবঞ্চাত্র দধিপদমভোজ্যমাত্রোপলক্ষণম্‌, "চাণ্ডালান্নং ন চাশ্নীয়াৎ" ইত্যাদৌ চাণ্ডালান্নপদস্য চাণ্ডালতুল্যজাত্যন্তরান্নমাত্রোপলক্ষণবৎ। অচ্যুতস্থলে উষিত্বেত্যেতচ্চ ম্লেচ্ছাস্পৃশ্যালাপগাত্রসংস্পর্শাত্মকসংসর্গকরণপরম্‌, তত্র তথৈব সম্ভবাৎ। ভূতলয়ে স্নাত্বেত্যেতচ্চ দূষিতজলমাত্রে স্নানপরম্‌, শবদূষিতজলস্নানমাত্রপরত্বে তাৎপর্য্যাভাবাৎ। একরাত্রবাসেন চ তত্তৎপাপক্ষয়ঃ, পরবচনে তত্তৎপাপক্ষয়ার্থমেব একরাত্রবাসাঙ্গীকারদ্যোতনাৎ। ইত্থঞ্চ অভোজ্যভোজনম্‌, অস্পৃশ্যালাপস্পর্শৌ, দূষিতজলে স্নানঞ্চ, এষামন্যতমস্য সমুদিতস্য বা করণে তৎপাপক্ষয়ার্থং প্রসর্পণতীর্থে একরাত্রবাসঃ প্রায়শ্চিত্তমিতি নিষ্কর্ষঃ সূচিতঃ ॥৯॥

### ভারতভাবদীপঃ

এতেন বিকৃতবেশত্বং পিশাচ্যাঃ ॥৮॥ উক্তং ভাষণমেবাহ দ্বাভ্যাং—যুগন্ধর ইতি। অত্র প্রাঞ্চঃ—অস্মিংস্তীর্থে কাচিৎ সপুত্রা ব্রাহ্মণী স্নাতুমাগতা তাং প্রতি পিশাচী বদতি—ত্বয়া যুগন্ধরে পর্ব্বতে দেশে বা, দধিপ্রাশনং কৃতং তত্রোষ্ট্রীক্ষীরং গর্দ্দভ্যাদিক্ষীরঞ্চ দধি ক্রিয়তে। তথা অচ্যুতস্থলাখ্যে সঙ্করজানাং গ্রামে বাসশ্চ কৃতঃ। তথা ভূতিলয়াখ্যে দস্যুগ্রামেঽনগ্নিদগ্ধানাং

---

কুরুনন্দন! (একটি স্ত্রীলোক বাস করিবার জন্য আপন পুত্রকে লইয়া এখানে আসিলে) উদূখলভূষণে ভূষিতা একটা পিশাচী (তাহাকে) যাহা বলিয়াছিল, কিংবদন্তীস্বরূপ সেই বচন দুইটী আমি বলিতেছি, তুমি শ্রবণ কর ॥৮॥

"যুগন্ধরপর্ব্বতে (উষ্ট্রীপ্রভৃতির) দধি ভোজন করিয়া, অন্ত্যজস্থানে বাস করিয়া এবং ভূতলয়ে (দূষিতজলে) স্নান করিয়া (সেই সেই পাপক্ষয়ের জন্য কেবল এক রাত্রি) তুমি পুত্রের সহিত এখানে বাস করিতে পার ॥৯॥

---

(১)...তদ্বদ্ভূতিলয়ে স্নাত্বা—বা কা পি।

অষ্টাবক্র উবাচ।

সংবৎসরং দ্বাদশমাসমাহুর্জগত্যাঃ পাদো দ্বাদশৈবাক্ষরাণি।
দ্বাদশাহঃ প্রাকৃতো যজ্ঞ উক্তো দ্বাদশাদিত্যান্ কথয়ন্তীহ ধীরাঃ ॥১৯॥

ভারতকৌমুদী

সমিতি। মুনয়ঃ সংবৎসরম্, দ্বাদশ মাসা যত্র তং তাদৃশমাহুঃ, "দ্বাদশ মাসাঃ সংবৎসরঃ ক্বচিত্ত্রয়োদশ মাসাঃ সংবৎসরঃ" ইতি শ্রুতেঃ। জগত্যা জগতীনামচ্ছন্দসঃ, প্রত্যেকঃ পাদঃ, দ্বাদশৈবাক্ষরাণি দ্বাদশদ্বাদশাক্ষরবিশিষ্টঃ। প্রাকৃতো যাজ্ঞিকানাং স্বভাবসিদ্ধ উপসদাখ্যো যজ্ঞঃ, দ্বাদশাহো দ্বাদশাহসাধ্য উক্তঃ, "উপসদ্ভিশ্চরিত্বা মাসমগ্নিহোত্রং জুহোতি" ইত্যাদিশ্রুত্যেতি শেষঃ। তথা ধীরা ইহ আদিত্যান্ সূর্য্যান্ দ্বাদশ কথয়ন্তি ॥১৯॥

ভারতভাবদীপঃ

ন্দ্রিয়াণি প্রকাশকানি যেষু তে বিষয়াঃ শব্দাদয়স্তে একাদশৈব সংখ্যাতাঃ, ত এব সর্ব্বেঽপি প্রত্যেকং যূপা বন্ধকা রাগাদয়ঃ, নৈষাং কশ্চিদপ্যবন্ধকোঽস্তীতি বক্তুং পুনরেকাদশগ্রহণম্। অতোঽত্র অবিমৃষ্টবিধেয়াংশতা দোষো নাস্তীতি জ্ঞেয়ম্। বিকারাঃ শব্দাদিগ্রহজা হর্ষবিষাদাঃ, ত এতে দিবি স্বর্গেঽপি রুদ্রা রোদয়িতারো দেবানামপি সন্তি কিমুত মনুষ্যাণাম্। তথা চ সত্যাত্মনোঽসঙ্গত্বং কথং স্যাৎ প্রত্যক্ষেণ দুঃখানুভবাদিত্যাক্ষেপঃ। "রুদ্রা একাদশোক্তাঃ স্বরপি সুরপশূন্ রোদয়ন্তীন্দ্রিয়াণি তেষামেকাদশার্থা নৃপশুনিগড়নে যূপভূতা ভবন্তি। রাগদ্বেষদ্বয়ানি প্রতিবিষয়মমী তদ্‌যুজাং স্যুর্বিকারাস্তদ্বন্তস্তেঽপি চৈকাদশ যদিহ সিনোত্যেক একৈকমেষাম্" ॥১৮॥ দৃষ্টান্তমুখেনৈব দার্ষ্টান্তিকং নির্দ্দিশন্ পরিহরত্যষ্টাবক্রঃ—যদ্যপ্যত্র সংবৎসরজগত্যৌ মাসাক্ষরেভ্যোঽনতিরিক্তে এবং সঙ্ঘাতাদন্যঃ শুদ্ধশ্চেতনো মূঢ়ানামপ্রসিদ্ধস্তথাপি। "আনন্দাদ্ধ্যেব খল্বিমানি ভূতানি জায়ন্তে" ইতি শ্রুতের্যথা অহর্গণানাং দ্বাদশাহ এবং সঙ্ঘাতস্য কৃৎস্নস্য শুদ্ধং ব্রহ্মৈব প্রকৃতিঃ, এতদেব কুত ইত্যপেক্ষায়াং চিত্তশুদ্ধ্যৈকগম্যোঽয়মর্থো ন শুষ্কতর্কগম্য ইত্যাহ—দ্বাদশাদিত্যানিতি। ধীরা ধ্যানবন্তো যোগিনঃ। আদিত্যান্ আদদতে ইন্দ্রিয়াণি স্বস্ববিষয়েভ্যো ব্যাবর্ত্তয়ন্তি তদ্দ্বারা প্রত্যক্ তত্ত্বমধিগময়ন্তি তান্ দ্বাদশসংখ্যাকানাহুঃ সনৎসুজাতাদ্যা উদ্‌যোগাদৌ। "ধর্ম্মশ্চ সত্যঞ্চ দমস্তপশ্চ অমাৎসর্য্যং হ্রীস্তিতিক্ষাঽনসূয়া। যজ্ঞশ্চ দানঞ্চ ধৃতির্যমো মহান্ ব্রতানি বৈ দ্বাদশ ব্রাহ্মণস্য॥" ইতি।

---

বন্দী বলিলেন—"এগারটী ইন্দ্রিয় (যথা—বাক্, পাণি, পাদ, পায়ু ও উপস্থ—এই পাঁচটী কর্ম্মেন্দ্রিয়; কর্ণ, ত্বক্, চক্ষু, রসনা ও নাসিকা—এই পাঁচটী জ্ঞানেন্দ্রিয় এবং মন)। এগারটী ইন্দ্রিয়বিষয় (যথা—বাক্য, গ্রহণ, গমন, মলত্যাগ ও আনন্দ—এই পাঁচটী কর্ম্মেন্দ্রিয়বিষয়; শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ—এই পাঁচটী জ্ঞানেন্দ্রিয়বিষয় এবং সমস্তই মনের বিষয়)। সত্রযোগে এগারটী পশুবন্ধনস্তম্ভ নির্ম্মিত হইয়া থাকে। প্রাণিগণের এগারটী ইন্দ্রিয়ের এগার প্রকার বিকার হইতে পারে (যথা—অস্পষ্ট বাক্য, অসম্যক্ গ্রহণ ইত্যাদি)। আর, স্বর্গে দেবগণের মধ্যে এগার জন রুদ্র উক্ত হইয়াছেন" ॥১৮॥

বন্দ্যুবাচ।

ত্রয়োদশী তিথিরুক্তা প্রশস্তা ত্রয়োদশদ্বীপবতী মহী চ।

লোমশ উবাচ।

এতাবদুক্ত্বা বিররাম বন্দী শ্লোকস্যার্দ্ধং ব্যাজহারাষ্টবক্রঃ।

অষ্টাবক্র উবাচ।

ত্রয়োদশাহানি সসার কেশী ত্রয়োদশাদীন্যতিচ্ছন্দাংসি চাহুঃ ॥২০॥

---

ভারতকৌমুদী

ত্রয়োদশীতি। ত্রয়োদশী তিথিঃ প্রশস্তা উক্তা, "সর্ব্বসিদ্ধা ত্রয়োদশী" ইতি জ্যোতিবচনাদিনেতি শেষঃ। মহী পৃথিবী চ ত্রয়োদশদ্বীপবতী। তত্র জম্বু-প্লক্ষ-শাল্মলি-কুশ-ক্রৌঞ্চ-শাক-পুষ্করাখ্যাঃ সপ্ত মহাদ্বীপাঃ, লঙ্কা-যব-শ্যামাস্তমান-সিংহল-লণ্ড্রাখ্যাঃ ষড়ুপদ্বীপা ইতি মিলিত্বা ত্রয়োদশ দ্বীপাঃ। অত্র বিরামেণেহাধিকাখ্যানে বন্দিনস্তাবদসামর্থ্যং সূচিতম্। অর্দ্ধং দ্বিতীয়ার্দ্ধম্। অষ্টবক্রঃ অষ্টাবক্রঃ। কেশী তদাখ্যো দানবঃ, ত্রয়োদশাহানি যাবৎ, সসার বিষ্ণুনা সহ যোদ্ধুং জগাম, "যুযুধে বিষ্ণুনা সার্দ্ধং ত্রয়োদশ দিনান্যসৌ" ইতি নারসিংহপুরাণাৎ। কিঞ্চ পণ্ডিতাঃ, অতিচ্ছন্দাংসি অতিশব্দান্বিতজগত্যাদিশব্দোপস্থাপিতানি ছন্দাংসি অতিজগতী অতিশর্করী অত্যষ্টিঃ অতিধৃতিশ্চেতি চত্বারি চ্ছন্দাংসীত্যর্থঃ, ত্রয়োদশ ত্রয়োদশাক্ষরবিশিষ্টঃ পাদ আদৌ যেষাং তানি। তথা চ অতিজগত্যাং ত্রয়োদশাক্ষরঃ পাদঃ, অতিশর্কর্য্যাং পঞ্চদশাক্ষরঃ, অত্যষ্ট্যাং সপ্তদশাক্ষরঃ, অতিধৃত্যাঞ্চ ঊনবিংশত্যক্ষরঃ। এষাং বিশেষস্তু ছন্দঃশাস্ত্রে দ্রষ্টব্যঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২০॥

ভারতভাবদীপঃ

"বদ্ধপ্রত্যক্ষমেতৎ দৃঢ়মথ জগতী বর্ষবদ্বর্ণমাসাৎ সঙ্ঘাতাৎ প্রত্যগাত্মানধিক ইতি বদপ্যস্তি লোকে তথাঽপি। বাগারম্ভো বিকারঃ প্রকৃতিরবিকৃতির্দ্বাদশাহাদিবৎকোঽপ্যন্তোষাং সা ন আত্মা শমিভিরধিগতো বৈকৃতা নৈনমীয়ুঃ।" ॥১৯॥ ব্রহ্মলোকং গতানামেব জ্ঞানং ভবতীতি কেষাঞ্চিন্নির্ব্বন্ধঃ কৃতযুগাদাবেব জ্ঞানং ভবতি ন কলাবিত্যপি কেচিৎ তান্

---

অষ্টাবক্র বলিলেন—"প্রত্যেক বৎসরে বারটী করিয়া মাস থাকে, জগতীচ্ছন্দের প্রত্যেক চরণে বারটী করিয়া অক্ষর থাকিবার নিয়ম আছে, 'উপসদ'-নামক যজ্ঞ বার দিনে সম্পন্ন করিতে হয় এবং পণ্ডিতেরা বলেন—বারটী সূর্য্য আছে" ॥১৯॥

বন্দী বলিলেন—"ত্রয়োদশীতিথিকে প্রশস্ত বলা হইয়াছে এবং পৃথিবীতে ত্রয়োদশটী দ্বীপ আছে—"

লোমশ বলিলেন—"বন্দী এইটুকু বলিয়াই বিরত হইলেন; পরে অষ্টাবক্রই এই শ্লোকের দ্বিতীয়ার্দ্ধ বলিলেন"।

অষ্টাবক্র কহিলেন—"কেশীদানব বিষ্ণুর সহিত ত্রয়োদশ দিন যুদ্ধ করিয়াছিল এবং অতিজগতীপ্রভৃতি ছন্দের চরণে ত্রয়োদশপ্রভৃতি অক্ষর থাকে" ॥২০॥

লোমশ উবাচ। *

তত মহানুদতিষ্ঠন্নিনাদস্তূষ্ণীম্ভূতং সূতপুত্রং নিশম্য।
অধোমুখং ধ্যানপরং তদানীমষ্টাবক্রঞ্চাপ্যুদীর্য্যন্তমেব ॥২১॥

ভারতকৌমুদী

তত ইতি। ততঃ, সূতো বন্দী চাসৌ পুত্রো বরুণপুত্রশ্চেতি তং বরুণপুত্রং বন্দিনমিত্যর্থঃ, "সূতঃ পারদবন্দিনোঃ" ইতি বিশ্বঃ, তূষ্ণীম্ভূতম্ অধোমুখং ধ্যানপরং ত্রয়োদশসংখ্যাবিশিষ্টপদার্থস্তরসংগ্রহে চিন্তাপরায়ণঞ্চ, অষ্টাবক্রঞ্চাপি, উদীর্য্যন্তমেব চতুর্দ্দশসংখ্যাবিষয়মপি উদীরয়ন্তমেব, নিশম্য দৃষ্ট্বা তদানীমেব মহান্ নিনাদঃ সভ্যানাং কোলাহল উদতিষ্ঠৎ। উদীর্য্যন্তমিতি যন্ নিশম্যেতি দর্শনার্থে হ্রস্বশ্চার্ষঃ ॥২১॥

ভারতভাবদীপঃ

নিরাচষ্টে—ত্রয়োদশীতি। দেশকালাপেক্ষা চিত্তশুদ্ধির্ন পুরুষযত্নসাধ্যেত্যাক্ষেপো বন্দিনপ্রোক্তপূর্ব্বার্দ্ধেন। "ন ত্রেতাদ্যৌ স ধর্ম্মং সকলুষসময়ে নাপি ভূতাদিষট্কে নো পাতালেষু সপ্তস্বপি তু কৃতযুগে সত্যলোকে চ সোঽস্তি। তস্মাদ্যা সর্ব্বসিদ্ধা তিথিরিয়মপি ন স্বাপুয়েঽতীব শস্তা নো বা লোকান্তপোস্তা ইতি মখতপসী শ্রেয়সে নাত্মচর্চ্চা॥" উত্তরার্দ্ধে তু—"কেশী অগ্নির্বায়ুঃ সূর্য্যশ্চ কেশিনঃ" ইতি বৈদিকপ্রসিদ্ধেরগ্ন্যাদিবদসঙ্গ আত্মা। ত্রয়োদশসংখ্যানি দশেন্দ্রিয়াণি বুদ্ধিমনোঽহঙ্কারাখ্যানি, অহঃশব্দোঽত্র ক্রতুবাচ্যপি লক্ষণয়া বিষয়েন্দ্রিয়সম্বন্ধরূপভোগাখ্যে যজ্ঞে বর্ত্ততে, অসঙ্গস্যাপ্যাত্মনো বুদ্ধ্যাদিসঙ্গাৎ "ধ্যায়তীব লেলায়তীবে"ত্যাদি শ্রুতেঃ সঙ্গিত্বমিব ভাতি অতো বুদ্ধ্যাদয়ঃ শোধনীয়া এব ন তূদাসীত। "ন তস্য প্রাণা উৎক্রামন্ত্যত্রৈব সমবনীয়ন্তে তদিদমপ্যেতর্হি য এবং বেদাহং ব্রহ্মাস্মী"তি শ্রুত্যবষ্টম্ভেনেহৈব দেশে কালে চ মুক্তিরস্তীতি ভাবঃ। যতোঽতিচ্ছন্দাংসি ছাদকমজ্ঞানমতিক্রান্তানি ধর্ম্মাদীনি দ্বাদশ। ত্রয়োদশাদীনি ত্রয়োদশানাং বুদ্ধ্যাদীনামাদীন্যদনশীলানি ধর্ম্মাদিবলাদুৎপন্নে জ্ঞানে বুদ্ধ্যাদয়ো নিবর্ত্তন্ত ইত্যর্থঃ। তেষু বুদ্ধ্যাদিষু নিবৃত্তেষু ব্রহ্মাদ্বৈতং কথয়িতুমাগতেঽস্মীতি প্রাক্প্রতিজ্ঞাতং তদিহ স্বয়মেব প্রকাশত ইত্যুক্তমিতি ভাবঃ। "এতর্হ্যত্রৈব দেবা ইব মুনিমনুজা যান্তি সার্ব্বাত্ম্য"মিত্যাহ্যুক্তেঃ "সোঽহং মনোধীখদশকমনুষয়গ্নিবায়র্কতুল্যঃ। সঙ্গীবাসঙ্গ্যপি স্যাৎ ত্রিশদগণমদস্ত্যেব ধর্ম্মাদয়স্তে যেঽতিচ্ছন্দোঽভিধানাস্তিমিরমতিগতা এবমদ্বৈতসিদ্ধিঃ॥" তদয়ং সংগ্রহঃ—"তত্ত্বজ্ঞী সাক্ষিসাক্ষ্যে শ্রুতিষু কৃতিপরোঽস্ত্যত্র কর্ত্তাপি সোঽহন্তা পঞ্চানাং ষষ্ঠমেতৎ স্বমথ সমতিকৈস্তৈঃ করোত্যষ্টমোঽন্যঃ। সোঽহং সাক্ষী ততোঽন্যে গুণময়মখিলং চিন্ময়াস্তে সদুঃখা চিৎ স্যাৎ দুঃখীতরা সা শমযুগিহ চিদদ্বৈতভাগষ্টবক্রঃ॥" গ্রন্থবিস্তরভয়াদুদাহৃতোপক্রমানমুগুণ্যাৎ ক্লিষ্টত্বাৎ প্রয়োজনবদর্থাপর্য্যবসায়িত্বাচ্চ টীকান্তরোক্তা অর্থা নেহ প্রদর্শিতাঃ ॥২০॥ সূত-

লোমশ বলিলেন—"তাহার পর বন্দীকে নীরব, অধোমুখ ও চিন্তাসক্ত দেখিয়া এবং অষ্টাবক্রকে তাহার পরেও বলিতে উদ্যত দর্শন করিয়া তখনই সভ্যগণের মধ্যে মহাকোলাহল উত্থিত হইল ॥২১॥

* অয়ং পাঠঃ বা ব কা নাস্তি।

তস্মিংস্তথা সঙ্কুলে বর্ত্তমানে স্ফীতে যজ্ঞে জনকস্যোত রাজ্ঞঃ।
অষ্টাবক্রং পূজয়ন্তোঽভ্যুপেয়ুর্বিপ্রাঃ সর্ব্বে প্রাঞ্জলয়ঃ প্রতীতাঃ ॥২২॥

অষ্টাবক্র উবাচ।

অনেনৈব ব্রাহ্মণাঃ শুশ্রুবাংসো বাদে জিত্বা সলিলে মজ্জিতাঃ প্রাক্।
তানেব ধর্ম্মানয়মদ্য বন্দী প্রাপ্নোতু গৃহ্যাপ্সু নিমজ্জয়েনম্ ॥২৩॥

বন্দ্যুবাচ।

অহং পুত্রো বরুণস্যোত রাজ্ঞস্তত্রাস্য সত্রং দ্বাদশবার্ষিকং বৈ।
সত্রেণ তে জনক! তুল্যকালং তদর্থং তে প্রহিতা মে দ্বিজাগ্র্যাঃ ॥২৪॥

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। উতশব্দঃ পাদপূরণে, "উতাত্যর্থবিকল্পয়োঃ। সমুচ্চয়ে বিতর্কে চ প্রশ্নে চ পাদপূরণে-" ইতি মেদিনী। জনকস্য রাজ্ঞঃ, স্ফীতে প্রবৃদ্ধে তস্মিন্ যজ্ঞে, তথা সঙ্কুলে কোলাহলৈস্তুমুলে বর্ত্তমানে সতি, প্রতীতাঃ সন্তুষ্টাঃ সর্ব্বে বিপ্রাঃ পূজয়ন্তঃ সম্মানয়ন্তঃ প্রাঞ্জলয়শ্চ সন্তঃ, অষ্টাবক্রম্, অভ্যুপেয়ুঃ উপগতাঃ ॥২২॥

অনেনেতি। প্রাক্ অনেন বন্দিনৈব, শুশ্রুবাংসঃ শ্রুতবন্তঃ শাস্ত্রজ্ঞা ইত্যর্থঃ ব্রাহ্মণাঃ, বাদে জিত্বা সলিলে মজ্জিতাঃ। অতঃ অয়ং বন্দী অদ্য তানেব ধর্ম্মান্ নিগ্রহ-বন্ধন-মজ্জনরূপান্ ব্যবহারান্ প্রাপ্নোতু। তেন চ এনং বন্দিনম্, গৃহ্য গৃহীত্বা, অপ্সু জলে মজ্জয় ইতি কঞ্চিৎ প্রত্যনুরোধঃ ॥২৩॥

অহমিতি। উত পাদপূরণে। অহং বরুণস্য রাজ্ঞঃ পুত্রঃ, অতো মে জলমজ্জনভয়ং নাস্তীতি ভাবঃ। হে জনক! তে তব সত্রেণ অনেন যজ্ঞেন তুল্যকালং দ্বাদশবার্ষিকম্ অস্য বরুণস্য সত্রং যজ্ঞঃ তত্র পাতালে বর্ত্ততে। তদর্থং তদ্দর্শনার্থমেব, মে ময়া, তে দ্বিজাগ্র্যা

ভারতভাবদীপঃ

পুত্রং শোভনঃ উতঃ পটস্তদ্বৎপ্রকৃতিবিকৃত্যাত্মৈকস্তন্তুভিরোতুভিশ্চ প্রোতত্বাদুতঃ ক্রতুরপি স্যুতঃ শোভনযজ্ঞো বরুণস্তস্য পুত্রম্। স ইত্তস্তং স বিজানাত্যোতুমিতি মন্ত্রবর্ণাত্তস্যাত্মাত্মকস্য ক্রতোরুতশব্দবাচ্যত্বম্ উদার্য্যস্তমুদীর্য্যমাণং স্তূয়মানমিত্যর্থঃ ॥২১—২২॥ শুশ্রুবাংসঃ

জনকরাজার সেই আড়ম্বরপূর্ণ যজ্ঞ সেই কোলাহলে ব্যাপ্ত হইলে, ব্রাহ্মণেরা সকলেই সন্তুষ্ট হইয়া অষ্টাবক্রকে সম্মানিত করিবার জন্য কৃতাঞ্জলিপুটে তাঁহার নিকটে উপস্থিত হইলেন" ॥২২॥

তখন অষ্টাবক্র বলিলেন—"ব্রাহ্মণগণ! এই বন্দীবেটাই পূর্ব্বে বিদ্বান্ ব্রাহ্মণদিগকে বাদে জয় করিয়া তাঁহাদিগকে জলে ডুবাইয়া দিয়াছে; অতএব আজ এই বন্দীবেটাও সেই অবস্থাই প্রাপ্ত হউক; সুতরাং আপনারা ইহাকে ধরিয়া জলে ডুবাইয়া দিন" ॥২৩॥

(২৪ ···তত্রাস সত্রম্—বা ব কা পি।

তে তু সর্ব্বে বরুণস্যোত যজ্ঞং দ্রষ্টুং গতা ইম আয়ান্তি ভূয়ঃ।
অষ্টাবক্রং পূজয়ে পূজনীয়ং যস্য হেতোর্জনিতারং সমেষ্যে ॥২৫॥

অষ্টাবক্র উবাচ।

বিপ্রাঃ সমুদ্রাম্ভাস মজ্জিতা যে বাচা জিতা মেধয়া বা বিদানাঃ।
তাং মেধয়া বাচমথোজ্জহার যথা বাচমবচিন্বন্তি সন্তঃ ॥২৬॥

ভারতকৌমুদী

ব্রাহ্মণশ্রেষ্ঠাঃ, প্রহিতা বাদে বিজিত্য ইতঃ প্রেরিতাঃ, তে চ স্বেচ্ছয়া ন যাস্যন্তীতি বাদবিজয়-রূপং পণং বিধায় তত্র বিজিত্য চ তে জলে নিপাতিতা ইত্যাশয়ঃ ॥২৪॥

ত ইতি। তে তু সর্ব্ব এব দ্বিজাগ্র্যাঃ, বরুণস্য তং যজ্ঞং দ্রষ্টুং গতাঃ, ইমে তে ভূয়ঃ পুনরায়ান্তি। অতো ন মে ব্রহ্মহত্যাপাপমিতি ভাবঃ। উপকারিত্বাৎ পূজনীয়মষ্টাবক্রম্ অহং পূজয়ে; যস্য হেতোরহং জনিতারং জনয়িতারং বরুণং সমেষ্যে প্রাপ্স্যামি ॥২৫॥

বিপ্রা ইতি। হে জনক! ভবদীয়লোকৈর্বিপ্রাঃ সমুদ্রাম্ভসি মজ্জিতাঃ; যে বিদানা জ্ঞানিনো বিপ্রাঃ, বাচা, মেধয়া বা বুদ্ধ্যা চ বন্দিনা জিতাঃ। অথাহং মেধয়া স্ববুদ্ধ্যা, যথা তাং বন্দিনো বাচম্, উজ্জহার উদ্ধৃতবান্ বিজিতবানস্মি; তথা মম বাচম্, সন্তঃ অমী সভ্যাঃ পণ্ডিতাঃ, অবচিন্বতি পরিচিন্বন্তি জানন্তীত্যর্থঃ ॥২৬॥

ভারতভাবদীপঃ

পণ্ডিতাঃ ॥২৩-২৪॥ জনিতারং বরুণম্ ॥২৫॥ বিপ্রা ইতি। বাচা উচ্চৈঃ পাঠেনৈব উত মেধয়া উহাপোহকৌশলেন বিপ্রা বিদানাঃ পণ্ডিতা অপি জিতা মজ্জিতাশ্চ, তাং প্রসিদ্ধাং বাচং বেদময়ীং মেধয়া সহিতাং বন্দিনা কুতর্কার্ণবে মজ্জিতামহং যথা উজ্জহারোদ্ধৃতবানস্মি তথা সন্তঃ সদসদ্বচনবিবেককুশলা অবচিন্বন্তি, পরীক্ষয়ন্তি, লোড়র্থে লট্ পরীক্ষয়ন্ত্বিত্যর্থঃ ॥২৬॥

---

বন্দী বলিলেন—"মহারাজ জনক! আমি বরুণদেবের পুত্র; (সুতরাং আমার জলমজ্জনের ভয় নাই)। এদিকে যখন আপনার যজ্ঞ আরম্ভ হইয়াছিল, বরুণরাজার দ্বাদশবর্ষব্যাপক যজ্ঞ আরম্ভও তখনই সেখানে হইয়াছিল; সুতরাং সেই যজ্ঞ দর্শনের জন্যই আমি সেই প্রধান ব্রাহ্মণদিগকে প্রেরণ করিয়াছি ॥২৪॥

সেই ব্রাহ্মণেরা সকলেই বরুণদেবের যজ্ঞ দর্শন করিবার জন্য গিয়াছিলেন, এই আবার আসিতেছেন; কিন্তু পূজনীয় অষ্টাবক্রকে আমি পূজা করি। কারণ, যাঁহার জন্য আমি পিতাকে দেখিতে পাইব" ॥২৫॥

অষ্টাবক্র বলিলেন—"জনকরাজা! বন্দী বাক্যের কৌশলে ও বুদ্ধির প্রভাবে যে সকল জ্ঞানী ব্রাহ্মণকে জয় করিয়াছিল, তাঁহাদিগকে আপনার লোকেরা সমুদ্রের জলে নিমগ্ন করিয়াছে। তা'র পর আমি আবার বুদ্ধিবলে যেভাবে বন্দীর বাক্য জয় করিয়াছি, তাহা এই পণ্ডিতেরা জানেন ॥২৬॥

অগ্নির্দহন্ জাতবেদাঃ সতাং গৃহান্ বিসর্জ্জয়ংস্তেজসা মাস্ম ধাক্ষীৎ।
বালেষু পুত্রেষু কৃপণং বদৎসু তথা বাচমবচিন্বন্তি সন্তঃ ॥২৭॥
শ্লেষ্মাতকী ক্ষীণবর্চ্চাঃ শৃণোষি উতাহো ত্বাং স্তুতয়ো মাদয়ন্তি।
হস্তীব ত্বং জনক! বিতুদ্যমানো ন মামিকাং বাচমিমাং শৃণোষি ॥২৮॥

ভারতকৌমুদী

অগ্নিরিতি। জাতং বৃত্তং সাধুত্বমসাধুত্বং বা বেত্তীতি জাতবেদা অগ্নিঃ, সতাং গৃহান্ বিসর্জ্জয়ন্ সাধুগৃহত্বাদেব পরিত্যজন্, বনং দহন্, তেজসা মাস্ম ধাক্ষীৎ সৎপাদপমপি ন দহতু। অত্রায়মাশয়ঃ—তপঃপ্রভাবাদহং ধ্রুবমেবাগ্নিকল্পঃ, লোকানাং সাধুত্বমসাধুত্বঞ্চ জানামি। এবঞ্চ বাদবিজিতব্রাহ্মণগণবদ্বাদবিজিতমেনং বন্দিনমপি জলে নিমজ্জয়সি চেত্তদা ন্যায়পরায়ণতয়া সাধুভূতং ভবন্তং শাপেন ন দহামি, ইতরথা তু বন্দিনং দহন্ ভবন্তমপি দহামীতি। অথ বালস্য তে বচনং ন ময়া গ্রাহ্যমিত্যাহ— বালেষ্বিতি। তথা সন্তঃ সাধবঃ, বালেষু পুত্রেষু চ, কৃপণমল্পং বদৎস্বপি, তেষাং বাচম্, অবচিন্বন্তি গৃহ্নন্তি, বালবাচঃ স্পৃহণীয়ত্বাৎ পুত্রবাচশ্চ স্নেহাকর্ষণাদিতি ভাবঃ ॥২৭॥

আক্ষিপতি—শ্লেষ্মেতি। হে জনক! শ্লেষ্মাতকং বহুবারফলমস্যাস্তীতি শ্লেষ্মাতকী বহুবারফলভোজী। বহুবারাখ্যফলভোজনে হি শ্লেষ্মাতিরেকেণ লোকঃ স্তব্ধো ভবতীতি বৈদ্যকপ্রসিদ্ধিঃ। অতএব ক্ষীণবর্চ্চাঃ ক্ষীণবুদ্ধিশক্তিঃ সন্ শৃণোষি; অতএব চ কর্ত্তব্যমূঢ়োঽসীতি ভাবঃ। উতাহো অথবা, বন্দিনাং স্তুতয়স্ত্বাং মাদয়ন্তি। অতএব ত্বম্, তুদ্যমানো মন্নিন্দয়া ব্যথ্যমানোঽপি, হস্তীব, মামিকাং মদীয়াম্, ইমাং বাচং ন শৃণোষি। "শেলুঃ শ্লেষ্মাতকঃ শীত উদ্দালো বহুবারকঃ" ইত্যমরঃ ॥২৮॥

ভারতভাবদীপঃ

নমু বন্দিনোদ্ধৃতাং বাচং ত্বমেব কুতর্কার্ণবে মজ্জিতবানসি তত্র কিং সন্তিঃ পরীক্ষণীয়মিত্যাশঙ্ক্যাহ—অগ্নির্দহন্নিতি। অগ্নির্দহন্ স্বভাবেন দাহকোঽপি জাতবেদাঃ জাতানি সতামসতাঞ্চ বৃত্তানি বেদ জানাতীতি জাতবেদাঃ সতাং সত্যাভিসন্ধীনাং গৃহান্, শরীরাণি বিসর্জ্জয়ন্ বর্জ্জয়ংস্তেজসা যথা অধাক্ষীৎ স্ম অর্থাদনৃতাভিসন্ধিগৃহান্, নশব্দ উপমার্থে। অপো ন নাবা দুরিতাস্তরেমেত্যাদিবৎ। যথা তপ্তপরশুগ্রহণে বহ্নিঃ সত্যাভিসন্ধিং ন দহতি সত্যপক্ষপাতী ন তু জাতিবয়োবিদ্যাদিপক্ষপাতী এবং সন্তোঽপি বালাদিষু, অতো বালবচনমিতি মদ্বাক্যং নাবমন্তব্যমিতি ভাবঃ ॥২৭॥ শ্লেষ্মাতকীশব্দিতস্তরুবিশেষস্তস্য পত্রেষু ভোজনং তৎফলভক্ষণঞ্চ বুদ্ধিঘ্নং দোষকরঞ্চেতি

---

সুতরাং অবস্থাভিজ্ঞ অগ্নি সজ্জনের গৃহ পরিত্যাগ করিয়া, বন দগ্ধ করিতে থাকিয়া উৎকৃষ্ট বৃক্ষও যেন দগ্ধ না করেন। তা'র পর রাজা! বালক বা পুত্র অল্প কথা বলিলেও সজ্জনেরা তাহাদের সে কথা অবশ্যই গ্রহণ করেন ॥২৭॥

জনকরাজা! আপনি কি চালিতাফল খাইয়া (শ্লেষ্মাধিক্যবশতঃ) বুদ্ধিশূন্য হইয়া শুনিতেছেন? অথবা বন্দিগণের স্তুতিবাদ আপনাকে একেবারে মত্ত

---

(২৭)···ন স্ম ধাক্ষীৎ—বা ব কা নি।

জনক উবাচ।

শৃণোমি বাচং তব দিব্যরূপামমানুষীং দিব্যরূপোঽসি সাক্ষাৎ।
অজৈষীর্যদ্বন্দিনং ত্বং বিবাদে নিসৃষ্ট এষ তব কামেঽদ্য বন্দী ॥২৯॥

অষ্টাবক্র উবাচ।

নানেন জীবতা কশ্চিদর্থো মে বন্দিনা নৃপ!।
পিতা যদ্যস্য বরুণো মজ্জয়ৈনং জলাশয়ে ॥৩০॥

বন্দ্যুবাচ।

অহং পুত্রো বরুণস্যোত রাজ্ঞো ন মে ভয়ং বিদ্যতে মজ্জিতস্য।
ইমং মুহূর্ত্তং পিতরং দ্রক্ষ্যতেঽয়মষ্টাবক্রশ্চিরনষ্টং কহোড়ম্ ॥৩১॥

লোমশ উবাচ।

ততস্তে পূজিতা বিপ্রা বরুণেন মহাত্মনা।
উদতিষ্ঠংস্তথা সর্ব্বে জনকস্য সমীপতঃ ॥৩২॥

ভারতকৌমুদী

শৃণোমীতি। হে বালক! দিব্যরূপামত্যুত্তমাম্, অমানুষীঞ্চ তব বাচং শৃণোমি; ত্বঞ্চ সাক্ষাৎ দিব্যরূপঃ স্বর্গীয়তুল্যোঽসি। কিঞ্চ ত্বং বিবাদে বন্দিনং যদজৈষীঃ, তদদ্য এষ বন্দী, তব কামে ইচ্ছায়াম্, নিসৃষ্টো দত্তঃ। যথেচ্ছমস্মিন্নাচরেতি ভাবঃ ॥২৯॥

নেতি। অর্থঃ প্রয়োজনম্। মজ্জয়, বাদবিজয়ফলস্যাবশ্যকর্ত্তব্যত্বাদিতি ভাবঃ ॥৩০॥

অহমিতি। অত্রাপি উতশব্দঃ পাদপূরণে। চিরনষ্টং দ্বাদশবর্ষং যাবদদর্শনং গতম্ ॥৩১॥

---

করিয়া ফেলিয়াছে। যেহেতু, আপনাকে উৎপীড়ন করিতে থাকিলেও আপনি হস্তীর ন্যায় আমার এই সকল কথা শুনিতেছেন না” ॥২৮॥

জনক বলিলেন—“বালক! তোমার বাক্য অলৌকিক ও অতি উত্তম; সুতরাং তাহা শুনিতেছি। আর, তুমিও সাক্ষাৎ দেবতার তুল্য। তা’র পর তুমি যখন বাদে বন্দীকে জয় করিয়াছ, তখন আমি আজ এই বন্দীকে তোমার ইচ্ছার অধীনই করিয়া দিলাম” ॥২৯॥

অষ্টাবক্র বলিলেন—“রাজা! এই বন্দীকে জীবিত রাখিয়া ইহা দ্বারা আমার কোন প্রয়োজনই সিদ্ধ হইবে না; সুতরাং যদিও উহার পিতা বরুণ, তথাপি আপনি উহাকে জলে নিমগ্ন করুন” ॥৩০॥

বন্দী বলিলেন—“আমি বরুণদেবের পুত্র; সুতরাং আমার জলমজ্জনের ভয় নাই। আর, এই মুহূর্ত্তেই অষ্টাবক্র—চিরবিনষ্ট আপন পিতা কহোড়কে দেখিতে পাইবেন” ॥৩১॥

লোমশ বলিলেন—“তাহার পর কহোড়প্রভৃতি সেই সকল ব্রাহ্মণ, মহাত্মা

কহোড় উবাচ।

ইত্যর্থমিচ্ছন্তি সুতান্ জনা জনক ! কর্ম্মণা।
যদহং নাশকং কর্ত্তুং তৎ পুত্রঃ কৃতবান্ মম ॥৩৩॥
উতাবলস্য বলবান্ উত বালস্য পণ্ডিতঃ।
উত বাহবিদুষো বিদ্বান্ পুত্রো জনক ! জায়তে ॥৩৪॥

বন্দ্যুবাচ।

শিতেন তে পরশুনা স্বয়মেবান্তকো নৃপ !।
শিরাংস্যপহরত্বাজৌ রিপূণাং ভদ্রমস্তু তে ॥৩৫॥
মহদৌকৃথ্যং গীয়তে সাম চাগ্র্যং সম্যক্ সোমঃ পীয়তে চাত্র সত্রে।
শুচীন্ ভাগান্ প্রতিজগৃহুশ্চ হৃষ্টাঃ সাক্ষাদ্দেবা জনকস্যোত রাজ্ঞঃ ॥৩৬॥

---

ভারতকৌমুদী

তত ইতি। তে কহোড়াদয়ঃ। এতেন সমুদ্রাসন্নদেশ এব জনকযজ্ঞ আসীদিতি বোধ্যম্ ॥৩২॥

ইতীতি। ইত্যর্থম্ এতদর্থং স্বকর্ত্তব্যকরণার্থমিত্যর্থঃ। কর্ম্মণা পুত্রযাগাদিনা ॥৩৩॥

উতেতি। প্রথম উতশব্দঃ পাদপূরণে, দ্বিতীয়তৃতীয়ৌ চ সমুচ্চয়ে। "উতাত্যর্থবিকল্পয়োঃ। সমুচ্চয়ে বিতর্কে চ প্রশ্নে চ পাদপূরণে" ইতি মেদিনী। বালস্য মূর্খস্য "বালঃ কচে শিশৌ মূর্খে" ইতি বিশ্বঃ। অবিদুষঃ অজ্ঞানিনঃ, বিদ্বান্ জ্ঞানী ॥৩৪॥

বরুণযজ্ঞসম্পাদনায় ব্রাহ্মণপ্রেরণে সাহায্যকরণাজ্জনকং প্রত্যাশিষং প্রযুঙ্ক্তে—শিতেনেতি। হে নৃপ! আজৌ যুদ্ধে অন্তকো যমঃ স্বয়মেব, শিতেন সুধারেণ পরশুনা, তে তব রিপূণাং শিরাংসি অপহরতু ; তে তব চ ভদ্রং মঙ্গলমস্তু ॥৩৫॥

ভারতভাবদীপঃ

প্রসিদ্ধম্ ॥২৮॥ অদ্য তব কামো নিস্পৃষ্টঃ, এষ বন্দী দৃশ্যতামিতি শেষঃ ॥২৯—৩২॥ ইত্যর্থমেতদর্থম্ ॥৩৩—৩৪॥ শিতেন তীক্ষ্নেন, তে তব রিপূণামিত্যন্বয়ঃ, যমাদপি তব শত্রু-

---

বরুণকর্তৃক সম্মানিত হইয়া (সমুদ্র হইতে) জনকরাজার নিকটে উপস্থিত হইলেন" ॥৩২॥

কহোড় বলিলেন—"মহারাজ জনক ! এইজন্যই মানুষ পুত্রযাগপ্রভৃতি কর্ম্ম দ্বারা পুত্র কামনা করে। দেখুন—আমি যাহা করিতে সমর্থ হই নাই, আমার পুত্র তাহা করিল ! ॥৩৩॥

জনকরাজা ! দুর্ব্বল লোকেরও বলবান্ পুত্র, মূর্খ লোকেরও পণ্ডিত পুত্র এবং অজ্ঞানী লোকেরও জ্ঞানী পুত্র জন্মিয়া থাকে" ॥৩৪॥

বন্দী বলিলেন—"রাজা ! যুদ্ধের সময়ে যম নিজেই তীক্ষ্ণ কুঠার দ্বারা আপনার শত্রুগণের মস্তক ছেদন করুন ; আপনার মঙ্গল হউক ॥৩৫॥

(৩৫)···শিরাংস্যপাহরন্নাজৌ—বা ব কা নি।

লোমশ উবাচ।

সমুত্থিতেষ্বথ সর্ব্বেষু রাজন্! বিপ্রেষু তেষ্বধিকং সুপ্রভেষু।
অনুজ্ঞাতো জনকেনাথ রাজ্ঞা বিবেশ তোয়ং সাগরস্যোত বন্দী ॥৩৭॥
অষ্টাবক্রঃ পিতরং পূজয়িত্বা সম্পূজিতো ব্রাহ্মণৈস্তৈর্যথাবৎ।
প্রত্যাজগামাশ্রমমাশু চাগ্র্যং জিত্বা সৌতিং সহিতো মাতুলেন ॥৩৮॥
ততোঽষ্টাবক্রং মাতুরথান্তিকে পিতা নদীং সমঙ্গাং শীঘ্রমিমাং বিশস্ব।
প্রোবাচ চৈনং স তথা বিবেশ সমৈরঙ্গৈশ্চাপি বভূব সদ্যঃ ॥৩৯॥

ভারতকৌমুদী

জনকযজ্ঞং স্তৌতি—মহদিতি। উত পাদপূরণে। জনকস্য রাজ্ঞঃ, অত্র সত্রে যজ্ঞে, ঔকথ্যম্ উকথাদিচ্ছন্দোবদ্ধম্, মহৎ বিশালম্, অগ্র্যমুত্তমঞ্চ সাম গীয়তে; সোমঃ সোমরসশ্চ সম্যক্ পীয়তে। উভয়ত্রাপি ব্রাহ্মণৈরিতি শেষঃ। তথা দেবাশ্চ সাক্ষাৎ প্রত্যক্ষা হৃষ্টাশ্চ সন্তঃ, শুচীন্ পবিত্রান্ ভাগান্ প্রতিজগৃহুঃ ॥৩৬॥

সমিতি। হে রাজন্! যুধিষ্ঠির! অথ তেষু কহোড়াদিষু সর্ব্বেষু বরুণসম্মাননাদধিকং সুপ্রভেষু বিপ্রেষু সমুত্থিতেষু সৎসু, অথ জনকেন রাজ্ঞা অনুজ্ঞাতো বন্দী, সাগরস্য তোয়ং বিবেশ। অত্রাপ্যুতশব্দঃ পাদপূরণে ॥৩৭॥

অষ্টেতি। পূজয়িত্বা অভিবাদ্য। অগ্র্যং শ্রেষ্ঠম্। সৌতিং বন্দিনম্ ॥৩৮॥

ভারতভাবদীপঃ

সংহরণশক্তিরধিকেতি ভাবঃ ॥৩৫॥ ঔকথ্যমুকথ্যাখ্যক্রতুবিশেষে গেয়ং সাক্ষাদিত্যপরোক্ষং দেবতাসান্নিধ্যমুচ্যতে ॥৩৬—৩৭॥ সৌতিং সুতস্য বরুণস্য পুত্রম্ ॥৩৮॥ সমান্যঙ্গানি

— সভ্যগণ! জনকরাজার এই যজ্ঞে উকথাপ্রভৃতি ছন্দোবদ্ধ, বিশাল ও মনোহর সামবেদ গীত হইতেছে এবং যথাযথভাবে সোমরস পীত হইতেছে; আর দেবতারা প্রত্যক্ষ ও সন্তুষ্ট হইয়া আপন আপন পবিত্র ভাগ সকল গ্রহণ করিয়াছেন" ॥৩৬॥

লোমশ বলিলেন—"রাজা যুধিষ্ঠির! সেই ব্রাহ্মণেরা সকলেই বরুণের নিকট সম্মান লাভ করায় অত্যন্ত শোভাসম্পন্ন হইয়া সমুদ্র হইতে উত্থিত হইলে, জনকরাজার অনুমতিক্রমে বন্দী যাইয়া সমুদ্রের জলে প্রবেশ করিলেন ॥৩৭॥

এদিকে অষ্টাবক্রও বন্দীকে জয় করিয়া, তত্রত্য ব্রাহ্মণগণকর্ত্তৃক যথানিয়মে সম্মানিত হইয়া, পিতা কহোড়কে অভিবাদন করিয়া, তাঁহার ও মাতুল শ্বেতকেতুর সহিত মিলিত হইয়া, (মাতামহ উদ্দালকের) শ্রেষ্ঠ আশ্রমে সত্বরই প্রত্যাগমন করিলেন ॥৩৮॥

(৩৮)···আশ্রমমেব চাগ্র্যম্—বা ব কা নি।

নদী সমঙ্গা চ বভূব পুণ্যা যস্যাং স্নাতো মুচ্যতে কিল্বিষাদ্ধি।
ত্বমপ্যেনাং স্নানপানাবগাহৈঃ সভ্রাতৃকঃ সহভার্য্যো বিশস্ব ॥৪০॥
অত্র কৌন্তেয়! সহিতো ভ্রাতৃভিস্ত্বং সুখোষিতঃ সহ বিপ্রৈঃ প্রতীতঃ।
পুণ্যান্যন্যানি শুচিকর্ম্মৈকভক্তির্ময়া সার্দ্ধং চরিতাস্যাজমীঢ়! ॥৪১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়ামষ্টাবক্রীয়ে দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

তত ইতি। ততঃ পিতা কহোড়ঃ, মাতুঃ সুজাতায়া অন্তিকে, এনমষ্টাবক্রং প্রোবাচ। কিং প্রোবাচেত্যাহ—নদীমিতি। হে অষ্টাবক্র! ত্বমিমাং সমঙ্গাং সমঙ্গানাম্না এতদাশ্রমমাত্রপ্রসিদ্ধাং নদীং শীঘ্রং বিশস্ব প্রবিশ, বক্রাণামঙ্গানাং সমীকরণার্থমিত্যাশয়ঃ। তথা আদেশেন, সোঽষ্টাবক্রোঽপি বিবেশ, সদ্যঃ সমৈরঙ্গৈর্বিশিষ্টশ্চাপি বভূব ॥৩৯॥

নদীতি। পুণ্যা সা চ নদী, সমঙ্গা এতন্নাম্না জগতি বিখ্যাতা বভূব, সমানি অঙ্গানি যস্যাঃ সকাশাৎ সেতি যোগাদিতি ভাবঃ। সমঙ্গেতি শকন্ধ্বাদিত্বাদঙ্গশব্দস্য অকারলোপঃ। স্নানপানাবগাহৈস্তত্তদুদ্দেশৈঃ, বিশস্ব প্রবিশ ॥৪০॥

অত্রেতি। প্রতীতঃ সন্তুষ্টঃ। শুচিষু পবিত্রেষু কর্ম্মসু স্নানাদিষু একা মুখ্যা ভক্তির্যস্য সঃ। অন্যানি পুণ্যানি কর্ম্মাণি, চরিতাসি করিষ্যসি, হে আজমীঢ়! অজমীঢ়বংশোদ্ভব! ॥৪১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

করোতীতি সমঙ্গেতি যোগো দর্শিতঃ, শকন্ধ্বাদিত্বাৎ পররূপম্ ॥৩৯—৪০॥ প্রতীতো বিশ্রব্ধঃ ॥৪১॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১০॥

তাহার পর কহোড় সুজাতার নিকটে অষ্টাবক্রকে বলিলেন—"অষ্টাবক্র! তুমি সত্বর এই নদীতে প্রবেশ কর"। তখন অষ্টাবক্রও সেই নদীতে প্রবেশ করিলেন এবং সদ্যই সমান (বক্রতাবিহীন) অঙ্গ হইয়া উত্থিত হইলেন ॥৩৯॥

সেই পবিত্র নদীটাও 'সমঙ্গা'-নামে প্রসিদ্ধ হইল; যে নদীতে স্নান করিয়া মানুষ পাপ হইতে মুক্ত হয়। যুধিষ্ঠির! তুমিও ভার্য্যা এবং ভ্রাতৃগণের সহিত স্নান, পান ও অবগাহন করিবার উদ্দেশে এই নদীতে প্রবেশ কর ॥৪০॥

হে অজমীঢ়বংশোদ্ভব কুন্তীনন্দন! তাহার পর তুমি ভ্রাতৃগণ, ব্রাহ্মণগণ ও আমার সহিত মিলিত হইয়া সুখে বাস করিতে থাকিয়া, পবিত্র কার্য্যে একাগ্রচিত্ত হইয়া সন্তুষ্টভাবে এখানে অন্যান্য পুণ্য কার্য্য করিবে" ॥৪১॥

* '...চতুস্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বা ব কা, "...ষট্‌ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—নি

## একাদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

লোমশ উবাচ।

এষা মধুবিলা রাজন্! সমঙ্গা সম্প্রকাশতে।
এতৎ কর্দ্দমিলং নাম ভরতস্যাভিষেচনম্ ॥১॥
অলক্ষ্ম্যা কিল সংযুক্তো বৃত্রং হত্বা শচীপতিঃ।
আপ্লুতঃ সর্ব্বপাপেভ্যঃ সমঙ্গায়াং ব্যমুচ্যত ॥২॥
এতদ্বিনশনং কুক্ষৌ মৈনাকস্য নরর্ষভ!।
অদিতির্যত্র পুত্রার্থং তদন্নমপচৎ পুরা ॥৩॥
এনং পর্ব্বতরাজানমারুহ্য ভরতর্ষভাঃ!।
অযশস্যামসংশব্দ্যামলক্ষ্মীং ব্যপনোৎস্যথ ॥৪॥

ভারতকৌমুদী

এষেতি। মধুভির্মধুতুল্যৈঃ সলিলৈঃ পূর্ণং বিলং খাতদেশো যস্যাঃ সা মধুবিলেতি সমঙ্গায়া এব নামান্তরম্। ন চ "মধুবিলেতি অষ্টাবক্রাঙ্গসমীকরণাৎ পূর্ব্বং সমঙ্গায়া এব নাম" ইতি নীলকণ্ঠোক্তং যুক্তমিতি বাচ্যম, পূর্ব্বাধ্যায়ে অষ্টাবক্রাঙ্গসমীকরণাৎ পূর্ব্বমপি "নদীং সমঙ্গাং শীঘ্রমিমাং বিশস্ব" ইতি সমঙ্গানামশ্রুতেঃ। ভরতস্য রাজ্ঞঃ, অভিষিচ্যতে অস্মিন্নিত্যভিষেচনং তীর্থং ঘট্ট ইতি যাবৎ ॥১॥

অলক্ষ্ম্যেতি। আপ্লুতঃ স্নাতঃ, সর্ব্বপাপেভ্যঃ অলক্ষ্মীসংযোগজনকেভ্যঃ ॥২॥

এতদিতি। বিনশনং নাম তীর্থম্, কুক্ষৌ অভ্যন্তরে। তৎ পুত্রযাগনিমিত্তকম্ ॥৩॥

এনমিতি। অযশস্যাম্ অযশস্করীম্, অসংশব্দ্যাং নাম্নাপ্যনুল্লেখ্যাম্ ॥৪॥

ভারতভাবদীপঃ

এষেতি। মধুবিলেতি অষ্টাবক্রাঙ্গসমীকরণাৎ পূর্ব্বং সমঙ্গায়া এব নাম ॥১—২॥ অন্নং ব্রহ্মৌদনম অদিতিঃ পুত্রকামা। "সাধ্যেভ্যো দেবেভ্যো ব্রহ্মৌদমপচৎ ইতি শ্রুতেঃ ॥৩॥

লোমশ বলিলেন -"রাজা! এই সমঙ্গানদী দৃষ্টিগোচর হইতেছে, ইহার 'মধুবিলা'-নামও আছে; আর এই 'কর্দ্দমিল-' নামে ভরতরাজার তীর্থ ॥১॥

ইন্দ্র বৃত্রাসুরকে বধ করিয়া অলক্ষ্মীসমাক্রান্ত হইয়াছিলেন, তাহার পর তিনি এই সমঙ্গানদীতে স্নান করিয়াই সমস্ত পাপ হইতে মুক্ত হন ॥২॥

নরশ্রেষ্ঠ! মৈনাকপর্ব্বতের নিকটে এই বিনশনতীর্থ; পূর্ব্বকালে অদিতি-দেবী যেখানে পুত্রের জন্য পুত্রযাগের অন্ন পাক করিয়াছিলেন ॥৩॥

এতে কনখলা রাজন্নৃষীণাং দয়িতা নগাঃ।
এষা প্রকাশতে গঙ্গা যুধিষ্ঠির! মহানদী ॥৫॥
সনৎকুমারো ভগবানত্র সিদ্ধিমগাৎ পুরা।
আজমীঢ়াবগাহ্যৈনাং সর্ব্বপাপৈঃ প্রমোক্ষ্যসে ॥৬॥
অপাং হ্রদঞ্চ পুণ্যাখ্যং ভৃগুতুঙ্গঞ্চ পর্ব্বতম্।
তূষ্ণীগঙ্গে চ কৌন্তেয়! সানুজঃ সমুপস্পৃশ ॥৭॥
আশ্রমঃ স্থূলশিরসো রমণীয়ঃ প্রকাশতে।
অত্র মানঞ্চ কৌন্তেয়! ক্রোধঞ্চৈব বিসর্জ্জয় ॥৮॥
এষ রৈভ্যাশ্রমঃ শ্রীমান্ পাণ্ডবেয়! প্রকাশতে।
ভারদ্বাজো যত্র কবির্যবক্রীতো ব্যনশ্যত ॥৯॥

ভারতকৌমুদী

এত ইতি। কনখলা নাম, দয়িতাঃ প্রিয়াঃ, নগাঃ পর্ব্বতাঃ ॥৫॥
সনদিতি। হে আজমীঢ়! অজমীঢাখ্যনৃপতিবংশোদ্ভব! এনাং গঙ্গাম্ ॥৬॥
অপামিতি। পূর্ব্বার্দ্ধে গচ্ছেতি শেষঃ। তূষ্ণীগঙ্গে তদাখ্যে তীর্থে, সমুপস্পৃশ স্নাহি ॥৭॥
আশ্রম ইতি। স্থূলশিরসো নাম মুনেঃ। মানং রাজত্বাদিনিবন্ধনমভিমানম্ ॥৮॥
এষ ইতি। রৈভ্যস্য মুনেরাশ্রমঃ, শ্রীমান্ সুন্দরঃ। যবক্রীতো নাম ॥৯॥

---

হে ভরতশ্রেষ্ঠগণ! তোমরা এই পর্ব্বতশ্রেষ্ঠ মৈনাকে আরোহণ করিয়া নিন্দাজনিকা ও অমুল্লেখনীয়া অলক্ষ্মীকে পরিত্যাগ করিতে পারিবে ॥৪॥

রাজা! ঋষিগণের প্রিয় এই সকল কনখল পর্ব্বত এবং যুধিষ্ঠির! এই মহানদী গঙ্গা প্রকাশ পাইতেছেন ॥৫॥

এইখানেই পূর্ব্বকালে ভগবান্ সনৎকুমার সিদ্ধিলাভ করিয়াছিলেন; অতএব যুধিষ্ঠির! তুমিও এই গঙ্গায় স্নান করিয়া সকল পাপ হইতে মুক্ত হইবে ॥৬॥

কুন্তীনন্দন! তুমি ভ্রাতাদের সহিত পুণ্যাখ্য জলহ্রদ ও ভৃগুতুঙ্গপর্ব্বতে যাইয়া তূষ্ণীগঙ্গনামক তীর্থে স্নান কর ॥৭॥

ঐ মনোহর স্থূলশিরা মুনির আশ্রম দৃষ্টিগোচর হইতেছে। কুন্তীনন্দন! তুমি এখানে অভিমান ও ক্রোধ পরিত্যাগ কর ॥৮॥

পাণ্ডুনন্দন! এই মনোহর রৈভ্যমুনির আশ্রম প্রকাশ পাইতেছে; যেখানে ভরদ্বাজমুনির পুত্র কবি যবক্রীত বিনষ্ট হইয়াছিলেন” ॥৯॥

---

(৭)…উষ্ণীগঙ্গেতি কৌন্তেয়। সামাত্যঃ সমুপস্পৃশ—বা ব,…তুষ্ণীং গঙ্গাঞ্চ কৌন্তেয়! সভ্রাতৃক উপস্পৃশ—পি, তুষ্ণীং গঙ্গাঞ্চ কৌন্তেয়! সানুজঃ—নি।

যুধিষ্ঠির উবাচ।

কথংযুক্তোঽভবদৃষির্ভরদ্বাজঃ প্রতাপবান্।
কিমর্থঞ্চ যবক্রীতঃ পুত্রোঽনশ্যত বৈ মুনেঃ ॥১০॥
এতৎ সর্ব্বং যথাবৃত্তং শ্রোতুমিচ্ছামি তত্ত্বতঃ।
কর্ম্মভির্দেবকল্পানাং কীর্ত্ত্যমানৈর্ভৃশং রমে ॥১১॥

লোমশ উবাচ।

ভরদ্বাজশ্চ রৈভ্যশ্চ সখায়ৌ সংবভূবতুঃ।
তাবূষতুরিহাত্যন্তং প্রীয়মাণাবনন্তরম্ ॥১২॥
রৈভ্যস্য তু সুতাবাস্তামর্ব্বাবসু-পরাবসূ।
আসীদ্‌যবক্রীঃ পুত্রস্তু ভরদ্বাজস্য ভারত! ॥১৩॥
রৈভ্যো বিদ্বান্ সহাপত্যস্তপস্বী চেতরোঽভবৎ।
তয়োশ্চাপ্যতুলা প্রীতির্বাল্যাৎ প্রভৃতি ভারত! ॥১৪॥

ভারতকৌমুদী

কথমিতি। কথং কীদৃশং যুক্তং যোগো সঃ। মুনের্ভরদ্বাজস্য ॥১০॥
এতদিতি। তত্ত্বতো যাথার্থ্যেন। দেবকল্পানাং দেবসদৃশানাং জনানাম্ ॥১১॥
ভরেতি। অনন্তরম্ অব্যবধানং যথা স্যাত্তথা, ঊষতুঃ বাসং চক্রতু. ॥১২॥
রৈভ্যস্যেতি। আস্তাম্ অভূতাম্, অর্ব্বাবসু-পরাবসু নাম। যবক্রীর্যবক্রীতঃ ॥১৩॥
রৈভ্য ইতি। সহাপত্যঃ সপুত্রঃ, রৈভ্যস্য পুত্রাবপি বিদ্বাংসাবভূতামিত্যর্থঃ ॥১৪॥

---

যুধিষ্ঠির বলিলেন—"মহর্ষি! প্রতাপশালী ভরদ্বাজমুনি কি প্রকার যোগী ছিলেন? কি জন্যই বা তাঁহার পুত্র যবক্রীত বিনষ্ট হইয়াছিলেন? ॥১০॥

যথাযথভাবে এই সকল বৃত্তান্ত আমি শুনিতে ইচ্ছা করি। কারণ, দেবতার তুল্য ব্যক্তিগণের চরিত্র কীর্ত্তন করিলে, তাহাতে আমি অত্যন্ত আনন্দ লাভ করি" ॥১১॥

লোমশ বলিলেন—"ভরদ্বাজ ও রৈভ্য পরস্পর সখা ছিলেন এবং তাঁহারা অত্যন্ত প্রীতি সহকারে পরস্পর নিকটেই বাস করিতেন ॥১২॥

ভরতনন্দন! রৈভ্যমুনির 'অর্ব্বাবসু' ও 'পরাবসু'-নামে দুইটী পুত্র ছিল এবং ভরদ্বাজমুনির 'যবক্রীত'-নামে একটী পুত্র ছিল ॥১৩॥

রৈভ্যমুনি ও তাঁহার পুত্রদ্বয়—সকলেই বিদ্বান্ ছিলেন; আর ভরদ্বাজমুনি কেবল তপস্বী ছিলেন; বাল্যকাল হইতেই তাঁহাদের পরস্পর অতুলনীয় ভালবাসা ছিল ॥১৪॥

---

(১০)…ভারদ্বাজঃ প্রতাপবান্—বা ব কা পি।

যবক্রীঃ পিতরং দৃষ্ট্বা তপস্বিনমসৎকৃতম্ ।
দৃষ্ট্বা চ সৎকৃতং বিপ্রৈ রৈভ্যং পুত্রৈঃ সহানঘ ! ॥১৫॥
পর্য্যতপ্যত তেজস্বী মন্যুনাভিপরিপ্লুতঃ ।
তপস্তেপে ততো ঘোরং বেদজ্ঞানায় পাণ্ডব ! ॥১৬॥ (যুগ্মকম্).
স সমিদ্ধে মহত্যগ্নৌ শরীরমুপতাপয়ন্ ।
জনয়ামাস সন্তাপমিন্দ্রস্য সুমহাতপাঃ ॥১৭॥
তত ইন্দ্রো যবক্রীতমুপগম্য যুধিষ্ঠির ! ।
অব্রবীৎ কস্য হেতোস্ত্বমাস্থিতস্তপ উত্তমম্ ॥১৮॥

যবক্রীত উবাচ ।

দ্বিজানামনধীতা বৈ বেদাঃ সুরগণার্চ্চিত ! ।
প্রতিভান্ত্বিতি তপ্যেঽহমিদং পরমকং তপঃ ॥১৯॥
স্বাধ্যায়ার্থং সমারম্ভো মমায়ং পাকশাসন ! ।
তপসা জ্ঞাতুমিচ্ছামি সর্ব্বজ্ঞানানি কৌশিক ! ॥২০॥

ভারতকৌমুদী

যবেতি। অসৎকৃতম্ অগৌরববিষয়ীকৃতম্, অবিদ্বত্ত্বাৎ, সংকৃতঃ গৌরববিষয়ীকৃতম্, বিদ্বত্ত্বাদিতি ভাবঃ। মন্যুনা দৈন্যেন, অভিপরিপ্লুত আক্রান্তঃ ॥১৫—১৬॥

স ইতি। সমিদ্ধে প্রজ্বলিতে। সন্তাপমুদ্বেগম্, স্বপদগ্রহণাশঙ্কয়েত্যাশয়ঃ ॥১৭॥

তত ইতি। আস্থিতঃ অবলম্বিতবানসি ॥১৮॥

দ্বিজানামিতি। দ্বিজানাং ব্রাহ্মণানাম্। প্রতিভান্তু আত্মন্যাবির্ভবন্তু ॥১৯॥

---

নিষ্পাপ পাণ্ডুনন্দন! ব্রাহ্মণেরা আসিয়া তপস্বী ভরদ্বাজের কোন গৌরবই করেন না, অথচ পুত্রদের সহিতই বিদ্বান্ রৈভ্যের সর্ব্বপ্রকার গৌরবই করেন; ইহা দেখিয়া তেজস্বী যবক্রীত অত্যন্ত দৈন্য-সমন্বিত হইয়া দুঃখভোগ করিতে লাগিলেন; তাহার পর তিনি বেদ জানিবার জন্য ভয়ঙ্কর তপস্যা করিতে আরম্ভ করিলেন ॥১৫—১৬॥

ক্রমে অতিমহাতপা যবক্রীত প্রজ্বলিত বিশাল অগ্নিতে শরীর সন্তপ্ত করিতে থাকিয়া ইন্দ্রের উদ্বেগ জন্মাইয়া ফেলিলেন ॥১৭॥

যুধিষ্ঠির! তাহার পর ইন্দ্র যবক্রীতের নিকট আসিয়া বলিলেন—"ঋষিকুমার! আপনি কি জন্য এই দারুণ তপস্যা করিতেছেন?" ॥১৮॥

যবক্রীত বলিলেন—"দেবরাজ! অধ্যয়ন না করিলেও বেদ সকল স্বভাবতই ব্রাহ্মণগণের চিত্তে আবির্ভূত হউক; ইহা কামনা করিয়াই আমি এই গুরুতর তপস্যা করিতেছি" ॥১৯॥

কালেন মহতা বেদাঃ শক্যা গুরুমুখাদ্বিভো!।
প্রাপ্তুং তস্মাদয়ং যত্নঃ পরমো মে সমাস্থিতঃ ॥২১॥

ইন্দ্র উবাচ।

কুমার্গ এব বিপ্রর্ষে! যেন ত্বং যাতুমিচ্ছসি।
কিং বিঘাতেন তে বিপ্র! গচ্ছাধীহি গুরোর্মুখাৎ ॥২২॥

লোমশ উবাচ।

এবমুক্ত্বা গতঃ শক্রো যবক্রীরপি ভারত!।
ভূয় এবাকরোদ্‌যত্নং তপস্যমিতবিক্রম! ॥২৩॥
ঘোরেণ তপসা রাজংস্তপ্যমানো মহত্তপঃ।
সন্তাপয়ামাস ভৃশং দেবেন্দ্রমিতি নঃ শ্রুতম্ ॥২৪॥

ভারতকৌমুদী

স্বেতি। স্বাধ্যায়ার্থং সর্ব্ববেদজ্ঞানলাভার্থম্। সর্ব্বজ্ঞানানি সর্ব্বান্ বেদান্ ॥২০॥
কালেনেতি। গুরুমুখাৎ প্রাপ্তুং শক্যা ইতি সম্বন্ধঃ। মে ময়া ॥২১॥
কুমার্গ ইতি। কুমার্গঃ, সিদ্ধ্যসম্ভবাদিতি ভাবঃ। বিঘাতেন আত্মহত্যয়া ॥২২॥
এবমিতি। ভূয় এব পুনরপি ॥২৩॥
ঘোরেণেতি। ঘোরেণ তপসা সন্তাপয়ামাসেতি সম্বন্ধঃ ॥২৪॥

ভারতভাবদীপঃ

অযশস্যামযশস্করীম্, অসংশব্দ্যামকীর্ত্তনীয়াম্ ॥৪—১৩॥ ইতরো ভরদ্বাজস্তপস্ব্যেব, ন তু শিষ্যাদিসম্পন্নঃ ॥১৪—১৯॥ সর্ব্বজ্ঞানানি সর্ব্বশাস্ত্রাণি ॥২০—২১॥ বিঘাতেন আত্মনাশনেন

— পাকশাসন! বেদের জন্যই আমার এই উদ্যম; আমি তপস্যা দ্বারাই সমস্ত বেদ জানিতে ইচ্ছা করি ॥২০॥

দেবরাজ! বেদ সকল দীর্ঘকালেই গুরুমুখ হইতে লাভ করিতে পারা যায়; সেই জন্যই আমি এই গুরুতর যত্ন অবলম্বন করিয়াছি" ॥২১॥

ইন্দ্র বলিলেন—"ব্রহ্মর্ষি! আপনি যে পথে যাইতে ইচ্ছা করিয়াছেন, এটা কুপথ; অতএব ব্রাহ্মণ! আপনার আত্মহত্যায় প্রয়োজন কি? আপনি যান, যাইয়া গুরুমুখ হইতেই বেদ অধ্যয়ন করুন" ॥২২॥

লোমশ বলিলেন—"অমিতবিক্রম! ভরতনন্দন! ইন্দ্র এইরূপ বলিয়া চলিয়া গেলেন; যবক্রীতও পুনরায় তপস্যার প্রতিই যত্ন করিতে লাগিলেন ॥২৩॥

রাজা! আমাদের শুনা আছে যে, যবক্রীত গুরুতর তপস্যা করিতে থাকিয়া সেই ভয়ঙ্কর তপস্যা দ্বারা ইন্দ্রকে অত্যন্ত সন্তপ্ত করিয়া তুলিলেন ॥২৪॥

(২৩)···তপস্তমিতবিক্রমঃ—বা ব কা নি।

তং তথা তপ্যমানস্তু তপস্তীব্রং মহামুনিম্।
উপেত্য বলভিদ্দেবো বারয়ামাস বৈ পুনঃ ॥২৫॥
অশক্যোঽর্থঃ সমারব্ধো নৈতদ্বুদ্ধিকৃতং তব।
প্রতিভাস্যন্তি বৈ বেদাস্তব চৈব পিতুশ্চ তে ॥২৬॥

যবক্রীত উবাচ।

ন চেত্তদেবং ক্রিয়তে দেবরাজ! মমেপ্সিতম্।
মহতা নিয়মেনাহং তপ্স্যে ঘোরতমং তপঃ ॥২৭॥
সমিদ্ধেঽগ্নাবপাকৃত্যাঙ্গমঙ্গং হোষ্যামি বা মঘবংস্তন্নিবোধ।
যদ্যেতদেবং ন করোষি কামং মমেপ্সিতং দেবরাজেহ সর্ব্বম্ ॥২৮॥

লোমশ উবাচ।

নিশ্চয়ং তমভিজ্ঞায় মুনেস্তস্য মহাত্মনঃ।
প্রতিবারণহেত্বর্থং বুদ্ধ্যা সঞ্চিন্ত্য বুদ্ধিমান্ ॥২৯॥

ভারতকৌমুদী

তমিতি। মহামুনিং যবক্রীতম্। বলভিদিন্দ্রঃ ॥২৫॥
অশক্য ইতি। অর্থো বিষয়ঃ। প্রতিভাস্যন্তীত্যত্র নঞ্, অনুবর্ত্তনীয়ঃ ॥২৬॥
নেতি। তৎ বেদজ্ঞানম্, এবং তপসা। নিয়মেন প্রকারেণ ॥২৭॥
সমিদ্ধ ইতি। সমিদ্ধে প্রজ্বলিতে, অপাকৃত্য ছিত্ত্বা, অঙ্গমঙ্গং প্রত্যঙ্গম্ ॥২৮॥

মহর্ষি যবক্রীত সেইরূপ তীব্র তপস্যা করিতে লাগিলে, ইন্দ্র আসিয়া পুনরায় তাঁহাকে বারণ করিলেন (বলিলেন—) ॥২৫॥

"মহর্ষি! আপনি অসাধ্য বিষয় আরম্ভ করিয়াছেন, এটা আপনার বুদ্ধির কার্য্য নহে; ইহাতে আপনার বা আপনার পিতার বেদজ্ঞান হইবে না" ॥২৬॥

যবক্রীত বলিলেন—"দেবরাজ! আপনি যদি এই তপস্যা দ্বারা আমার অভীষ্ট বেদজ্ঞান সম্পাদন না করেন, তবে আমি ইহা অপেক্ষাও গুরুতর নিয়মে অতি ভয়ঙ্কর তপস্যা করিব ॥২৭॥

দেবরাজ! আপনি যদি এই তপস্যা দ্বারা আমার সমস্ত অভীষ্ট পর্য্যাপ্তরূপে পূরণ না করেন, তবে মঘবন্! আপনি ইহা জানিয়া রাখুন যে, আমি নিজের অঙ্গ সকল ছেদন করিয়া তাহা দ্বারা প্রজ্বলিত অগ্নিতে হোম করিব" ॥২৮॥

(২৬) শ্লোকাৎ পরম্…'চতুস্ত্রিংশত্তমোঽধ্যায়ঃ'—পি। (২৭)…ন চৈতদেবম্—বা ব পি নি।

তত ইন্দ্রোঽকরোদ্রূপং ব্রাহ্মণস্য তপস্বিনঃ।
অনেকশতবর্ষস্য দুর্ব্বলস্য সযক্ষ্মণঃ ॥৩০॥ (যুগ্মকম্)
যবক্রীতস্য যত্তীর্থমুচিতং শৌচকর্ম্মণি।
ভাগীরথ্যাং তত্র সেতুং বালুকাভিশ্চকার সঃ ॥৩১॥
যদাঽস্য বদতো বাক্যং ন স চক্রে দ্বিজোত্তমঃ।
বালুকাভিস্ততঃ শক্রো গঙ্গাং সমভিপূরয়ন্ ॥৩২॥
বালুকামুষ্টিমনিশং ভাগীরথ্যাং ব্যসর্জ্জয়ৎ।
সেতুমভ্যারভচ্ছক্রো যবক্রীতং নিদর্শয়ন্ ॥৩৩॥ (যুগ্মকম্)
তং দদর্শ যবক্রীতো যত্নবন্তং নিবন্ধনে।
প্রহসংশ্চাব্রবীদ্বাক্যমিদং স মুনিপুঙ্গবঃ ॥৩৪॥
কিমিদং বর্ত্ততে ব্রহ্মন্! কিঞ্চ তে হ চিকীর্ষিতম্।
অতীব হি মহান্ যত্নঃ ক্রিয়তেঽয়ং নিরর্থকঃ ॥৩৫॥

ভারতকৌমুদী

নিশ্চয়মিতি। প্রতিবারণহেত্বর্থং তপসো নিবারণার্থম্। সযক্ষ্মণো যক্ষ্মরোগিণঃ ॥২৯—৩০॥

যবেতি। তীর্থং ঘট্টঃ, উচিতমভ্যস্তম্, শৌচকর্ম্মণি স্নানাদৌ চকার কর্ত্তুমারেভে ॥৩১॥

যদেতি। অস্য ইন্দ্রস্য, বাক্যং নিষেধবচনম্। নিদর্শয়ন্ দৃষ্টান্তত্বেন ॥৩২—৩৩॥

তমিতি। তং ব্রাহ্মণম্। নিবন্ধনে সেতুবন্ধনে ॥৩৪॥

কিমিতি। ইদং কার্য্যম্। তে ত্বয়া। সেতুবন্ধনাত্মমানান্নিরর্থক ইত্যুক্তিঃ ॥৩৫॥

লোমশ বলিলেন—"তাহার পর বুদ্ধিমান্ ইন্দ্র মহাত্মা যবক্রীতমুনির তপস্যার প্রতিই সেই নিশ্চয় জানিয়া, তাহা হইতে বারণ করিবার জন্য বুদ্ধিদ্বারা একটী উপায় স্থির করিয়া, বহুশত বর্ষবয়স্ক, দুর্ব্বল ও যক্ষ্মরোগগ্রস্ত এক তপস্বী ব্রাহ্মণের রূপ ধারণ করিলেন ॥২৯—৩০॥

তা'র পর যবক্রীতমুনির স্নানপ্রভৃতি কার্য্যে যে ঘাটটী অভ্যস্ত ছিল, গঙ্গার সেই ঘাটে যাইয়া সেই ব্রাহ্মণরূপী ইন্দ্র বালুকাদ্বারা একটী সেতু নির্ম্মাণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৩১॥

যবক্রীত যখন ইন্দ্রের নিষেধবাক্য রক্ষা করিলেন না, তখন ইন্দ্র বালুকাদ্বারাই যেন গঙ্গা পূর্ণ করিবার ইচ্ছা করিয়া অনবরত গঙ্গাজলে বালুকামুষ্টি নিক্ষেপ করিতে থাকিলেন; এইভাবে তিনি যবক্রীতকে দৃষ্টান্ত দেখাইতে থাকিয়া সেতুবন্ধন আরম্ভ করিলেন ॥৩২—৩৩॥

তৎপরে মুনিশ্রেষ্ঠ যবক্রীত সেই ব্রাহ্মণকে সেতুবন্ধনে যত্নবান্ দেখিলেন; তখন তিনি হাসিতে হাসিতে এই কথা বলিলেন—॥৩৪॥

ইন্দ্র উবাচ।

বন্ধিষ্যে সেতুনা গঙ্গাং সুখঃ পন্থা ভবিষ্যতি।
ক্লিশ্যতে হি জনস্তাত! চরমাণঃ পুনঃ পুনঃ ॥৩৬॥

যবক্রীত উবাচ।

নায়ং শক্যস্ত্বয়া বদ্ধুং মহানোঘস্তপোধন!।
অশক্যাদ্বিনিবর্ত্তস্ব শক্যমর্থং সমারভ ॥৩৭॥

ইন্দ্র উবাচ।

যথৈব ভবতা চেদং তপো বেদার্থমুদ্যতম্।
অশক্যং তদ্বদস্মাভিরয়ং ভারঃ সমাহিতঃ ॥৩৮॥

যবক্রীত উবাচ।

যথা তব নিরর্থোঽয়মারম্ভস্ত্রিদশেশ্বর!।
তথা যদি মমাপীদং মন্যসে পাকশাসন! ॥৩৯॥
ক্রিয়তাং যদ্ভবেচ্ছক্যং ত্বয়া সুরগণেশ্বর!।
বরাংশ্চ মে প্রযচ্ছান্যান্ যৈর্বিদ্বান্ ভবিতাস্ম্যহম্ ॥৪০॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

বন্ধিষ্য ইতি। অত্রাত্মনেপদমিড়াগমশ্চার্যৌ। হি যস্মাৎ। চরমাণশ্চরন্ ॥৩৬॥

নেতি। অয়ং সেতুঃ। ওঘো জলবেগঃ। অর্থং বিষয়ম্ ॥৩৭॥

যথেতি। বেদার্থং বেদলাভার্থম্, উদ্যতমারব্ধম্। সমাহিতঃ স্বয়মেব ধৃতঃ ॥৩৮॥

যথেতি। পূর্ব্বনিবারণেনেদানীং নিবারণেন চেন্দ্রানুমানাত্রিদশেশ্বরেত্যাদিসম্বোধনম্। অন্যান্ বেদব্যতিরিক্তশাস্ত্রবিষয়কান্ ॥৩৯—৪০॥

"ব্রাহ্মণ! এটা কি হইতেছে? আপনি কি করিবার ইচ্ছা করিয়াছেন? এটা যে নিরর্থক অতিগুরুতর চেষ্টা করিতেছেন!" ॥৩৫॥

ইন্দ্র বলিলেন—"বৎস! আমি সেতুদ্বারা গঙ্গা বন্ধন করিব; তাহা হইলেই সুগম পথ হইবে। কারণ, মানুষ এই অবস্থায় বার বার যাতায়াত করিবার সময়ে বড় কষ্ট ভোগ করে" ॥৩৬॥

যবক্রীত বলিলেন—"তপোধন! আপনি এ সেতু বন্ধন করিতে সমর্থ হইবেন না; কারণ, জলের বেগ বড়ই গুরুতর; সুতরাং আপনি এই অসাধ্য কার্য্য হইতে নিবৃত্ত হউন; যাহা করিতে সমর্থ হইবেন, তাহা করুন" ॥৩৭॥

ইন্দ্র বলিলেন—"আপনি যেমন বেদজ্ঞান লাভের নিমিত্ত এই অসাধ্য তপস্যা আরম্ভ করিয়াছেন, আমিও তেমনই এই ভার গ্রহণ করিয়াছি" ॥৩৮॥

যবক্রীত বলিলেন—"দেবরাজ! আপনার এই উদ্যম যেমন নিরর্থক,

(৪০)...যৈরহংতান্ ভবিতাস্ম্যতি—বা ব কা পি।

লোমশ উবাচ।

তস্মৈ প্রাদাদ্বরানিন্দ্র উক্তবান্ যান্ মহাতপাঃ।
প্রতিভাস্যন্তি তে বেদাঃ পিত্রা সহ যথেপ্সিতাঃ ॥৪১॥
যচ্চান্যৎ কাঙ্ক্ষসে কামং যবক্রীর্গম্যতামিতি।
স লব্ধকামঃ পিতরং সমেত্যাথেদমব্রবীৎ ॥৪২॥

যবক্রীত উবাচ।

প্রতিভাস্যন্তি বৈ বেদা মম তাতস্য চোভয়োঃ।
অতি চান্যান্ ভবিষ্যাবো বরা লব্ধাস্তথা ময়া ॥৪৩॥

ভরদ্বাজ উবাচ।

দর্পস্তে ভবিতা তাত! বরাল্লব্ধ্বা যথেপ্সিতান্।
স দর্পপূর্ণঃ কৃপণঃ ক্ষিপ্রমেব বিনঙ্ক্ষ্যসি ॥৪৪॥

ভারতকৌমুদী

তস্মা ইতি। বেদলাভবরদানে শক্তত্বাদেব তদ্বরদানম্। পিত্রা সহ তে তব ॥৪১॥
যদিতি। কাম্যত ইতি কামমভীষ্টং বস্তু, কাঙ্ক্ষসে, তদপি প্রাপ্স্যতীতি শেষঃ ॥৪২॥
প্রতীতি। অন্যান্ রৈভ্যাদীন্, অতি বেদবিদ্যয়া অতিক্রান্তৌ ॥৪৩॥
দর্প ইতি। হে তাত! বৎস!। স ত্বম্, কৃপণঃ ক্ষুদ্রচেতাঃ ॥৪৪॥

আমার এই তপস্যাকেও যদি তেমনই নিরর্থক মনে করেন, তবে আপনি যাহা করিতে সমর্থ হন, তাহা করুন—আপনি আমাকে অন্য বর দান করুন, যাহাতে আমি বিদ্বান্ হইতে পারি" ॥৩৯—৪০॥

লোমশ বলিলেন—"তখন মহাতপা যবক্রীত যাহা প্রার্থনা করিলেন, ইন্দ্র তাঁহাকে সেই বরই দান করিলেন (বলিলেন—) "যবক্রীত! আপনার ও আপনার পিতার হৃদয়ে অভীষ্ট বেদ আবির্ভূত হইবে ॥৪১॥

এবং আপনি অন্য যাহা কামনা করেন, তাহাও লাভ করিবেন; এখন যান"। তাহার পর যবক্রীত অভীষ্ট লাভ করিয়া পিতার নিকট যাইয়া এই কথা বলিলেন" ॥৪২॥

যবক্রীত বলিলেন—"পিতঃ! আমার এবং আপনার দুই জনেরই হৃদয়ে বেদ আবির্ভূত হইবে এবং আমরা দুই জনেই সেই বেদবিদ্যায় অন্য সকলকে অতিক্রম করিতে পারিব; এইরূপ বরই আমি লাভ করিয়াছি" ॥৪৩॥

ভরদ্বাজ বলিলেন—"বৎস! অভীষ্ট বর লাভ করায় তোমার দর্প জন্মিবে এবং তুমি দর্পপূর্ণ হইলে ক্ষুদ্রহৃদয় হইয়া সত্বরই বিনষ্ট হইবে ॥৪৪॥

(৪৩)···অতীবান্যান্—বা ব কা পি।

অত্রাপ্যুদাহরন্তীমাং গাথাং দেবৈরুদাহৃতাম্ ।
মুনিরাসীৎ পুরা পুত্র ! বালধির্নাম বীর্য্যবান্ ॥৪৫॥
স পুত্রশোকাদুদ্বিগ্নস্তপস্তেপে সুদুষ্করম্ ।
ভবেন্মম সুতোঽমর্ত্ত্য ইতি তং লব্ধবাংশ্চ সঃ ॥৪৬॥
তস্য প্রসাদো দেবৈশ্চ কৃতো ন ত্বমরৈঃ সমঃ ।
নামর্ত্ত্যো বিদ্যতে মর্ত্ত্যো নিমিত্তায়ুর্ভবিষ্যতি ॥৪৭॥

বালধিরুবাচ ।

যথেমে পর্ব্বতাঃ শশ্বত্তিষ্ঠন্তি সুরসত্তমাঃ ! ।
অক্ষয়াস্তন্নিমিত্তং মে সুতস্যায়ুর্ভবিষ্যতি ॥৪৮॥

ভরদ্বাজ উবাচ ।

তস্য পুত্রস্তদা জজ্ঞে মেধাবী ক্রোধনঃ সদা ।
স তচ্ছ্রুত্বাঽকরোদ্দর্পমৃষীংশ্চৈবাবমন্যত ॥৪৯॥

---

ভারতকৌমুদী

অত্রেতি। উদাহরন্তি শিষ্টা ইতি শেষঃ, গাথামুপাখ্যানম্ ॥৪৫॥

স ইতি। পুত্রশোকাৎ পুত্রাভাবনিবন্ধনাদ্দুঃখাৎ, উদ্বিগ্নঃ অস্থিরচিত্তঃ। অমর্ত্ত্যঃ অমরঃ ॥৪৬॥

তস্যেতি। প্রসাদঃ কৃতঃ পুত্রদানমাত্রেণ, ন তু অমরৈঃ সমঃ কৃতঃ স পুত্রোঽপ্যমরো ন কৃত ইত্যর্থঃ। যেন হি মর্ত্ত্যো মরণধর্ম্মা নরঃ, অমর্ত্ত্যঃ অমরণধর্ম্মা ন বিদ্যতে ন ভবতি। কিন্তু নিমিত্তং যৎকিঞ্চিচ্চিহ্নমিব আয়ুর্যস্য স তাদৃশো ভবিষ্যতীতি চোক্তমিতি শেষঃ ॥৪৭॥

যথেতি। শশ্বৎ সদা। তন্নিমিত্তং তন্নিদর্শনকম্। এষাং পর্ব্বতানাং নাশে নাশঃ স্থিতৌ চ স্থিতিরিতি ভাবঃ ॥৪৮॥

---

পুত্র ! এ বিষয়ে শিষ্ট লোকেরা দেবগণের উদাহৃত একটী উপাখ্যানের উল্লেখ করেন। যথা—পূর্ব্বকালে 'বালধি'-নামে এক প্রভাবশালী মুনি ছিলেন ॥৪৫॥

তাঁহার পুত্র না থাকায় তিনি অস্থিরচিত্ত হইয়া 'আমার একটী অমর পুত্র হউক' এইরূপ কামনা করিয়া অতিদুষ্কর তপস্যা করেন এবং যথাকালে পুত্রলাভও করেন ॥৪৬॥

দেবতারা তাঁহার উপরে অনুগ্রহ করিয়াছিলেন বটে ; কিন্তু সে পুত্রটীকে অমর করেন নাই। (তবে, তাঁহারা বলিয়াছিলেন যে,) মর্ত্ত্য অমর্ত্ত্য হয় না, অর্থাৎ মানুষ অমর হয় না ; তবে কোন নিদর্শনের মত ইহার আয়ু হইবে" ॥৪৭॥

তখন বালধি বলিলেন—"দেবশ্রেষ্ঠগণ ! এই পর্ব্বতগুলি যেমন চিরকাল অক্ষয় হইয়া রহিয়াছে, আমার পুত্রের আয়ুও সেইরূপই অক্ষয় হউক" ॥৪৮॥

---

(৪৫)…ইমা গাথা দেবৈরুদাহৃতাঃ—বা ব কা নি

বিকুর্ব্বাণো মুনীনাঞ্চ ব্যচরৎ স মহীমিমাম্।
আসসাদ মহাবীর্য্যং ধনুষাক্ষং মনীষিণম্ ॥৫০॥
তস্যাপচক্রে মেধাবী তং শশাপ স বীর্য্যবান্।
ভব ভস্মেতি চোক্তঃ স ন ভস্ম সমপদ্যত ॥৫১॥
ধনুষাক্ষস্তু তং দৃষ্ট্বা মেধাবিনমনাময়ম্।
নিমিত্তমস্য মহিষৈর্ভেদয়ামাস বীর্য্যবান্ ॥৫২॥
স নিমিত্তে বিনষ্টে তু মমার সহসা শিশুঃ।
তং মৃতং পুত্রমাদায় বিললাপ ততঃ পিতা ॥৫৩॥

ভারতকৌমুদী

তস্যেতি। মেধাবী নাম। তচ্চ পরস্তাৎ স্ফুটীভবিষ্যতি। তৎ আত্মনঃ পর্ব্বত-তুল্যায়ুষ্ট্বম্ ॥৪৯॥

বীতি। বিকুর্ব্বাণঃ অপকারকরণেন মনসি বিকারং জনয়ন্। ধনুষাক্ষং নাম ॥৫০॥

তস্যেতি। স ধনুষাক্ষো মুনিঃ। ভস্ম ন সমপদ্যত ভস্ম নাভবৎ, দেববরাৎ ॥৫১॥

ধনুষেতি। অনাময়ং সুস্থম্। নিমিত্তম্ আয়ুর্নিদর্শনীভূতং পর্ব্বতসমূহম্, ভেদয়ামাস বভঞ্জ, বীর্য্যবান্ তপঃপ্রভাববান্। অত্রায়মাশয়ঃ—যাবদিমে পর্ব্বতাস্তিষ্ঠন্তি তাবদস্যায়ুস্তিষ্ঠত্বিতি পিতৃপ্রার্থনানুসারেণ দেববরাৎ পর্ব্বতস্থিত্যা তস্য ন ভস্মত্বম্। তদ্বিভাব্য তং ভস্মীকর্ত্তুং তপঃপ্রভাবাদ্ধনুষাক্ষঃ পর্ব্বতানেব বভঞ্জেতি ॥৫২॥

তদেবাহ—স ইতি। নিমিত্তে আয়ুর্নিদর্শনীভূতে পর্ব্বতসমূহে। পিতা বালধিঃ ॥৫৩॥

---

ভরদ্বাজ বলিলেন—"তখন বালধিমুনির 'মেধাবী'-নামে সর্ব্বদা কোপনস্বভাব একটী পুত্র জন্মিল; সেই পুত্র নিজের আয়ু পর্ব্বতের তুল্য শুনিয়া দর্প করিতে লাগিল এবং মুনিগণের অবমাননা করিতে থাকিল ॥৪৯॥

এবং মেধাবী, মুনিগণের অপকার করিতে থাকিয়া এই পৃথিবী বিচরণ করিতে লাগিল; একদা সে—অত্যন্ত তপঃপ্রভাবশালী ও অসাধারণ জ্ঞানী ধনুষাক্ষমুনির নিকট উপস্থিত হইল ॥৫০॥

এবং তাঁহারও অপকার করিল; তখন প্রভাবশালী ধনুষাক্ষমুনি তাহাকে অভিসম্পাত করিলেন যে, 'তুই ভস্ম হ'; কিন্তু মেধাবী ভস্ম হইল না! ॥৫ ॥

তখন প্রভাবশালী ধনুষাক্ষমুনি মেধাবীকে সুস্থই দেখিয়া উহার আয়ুর নিদর্শন পর্ব্বতগুলিকে মহিষদ্বারা ভাঙ্গিয়া ফেলিলেন ॥৫২॥

তাহার আয়ুর নিদর্শন পর্ব্বতগুলি বিনষ্ট হইলে, সে মেধাবীও তৎক্ষণাৎ মরিয়া গেল। তাহার পর তাহার পিতা বালধি আসিয়া সেই মৃত পুত্র মেধাবীকে কোলে লইয়া বিলাপ করিতে লাগিলেন ॥৫৩॥

লালপ্যমানং তং দৃষ্ট্বা মুনয়ঃ পরমার্ত্তবৎ ।
ঊচুর্বেদবিদঃ সর্ব্বে গাথাং যাং তাং নিবোধ মে ॥৫৪॥
ন দিষ্টমর্থমত্যেতুমীশো মর্ত্ত্যঃ কথঞ্চন ।
মহিষৈর্ভেদয়ামাস ধনুষাক্ষো মহীধরান্ ॥৫৫॥
এবং লব্ধ্বা বরান্ বালা দর্পপূর্ণাস্তপস্বিনঃ ।
ক্ষিপ্রমেব বিনশ্যন্তি যথা ন স্যাত্তথা ভবান্ ॥৫৬॥
এষ রৈভ্যো মহাবীর্য্যঃ পুত্রৌ চাস্য তথাবিধৌ ।
তং যথা পুত্র ! নাভ্যেষি তথা কুর্য্যাস্ত্বতন্দ্রিতঃ ॥৫৭॥

ভারতকৌমুদী

লালপ্যেতি। লালপ্যমানং ভৃশং বিলপন্তম্, তং বালধিম্। গাথাং বাক্যম্ ॥৫৪॥

নেতি। মর্ত্ত্যো মরণধর্ম্মা জনঃ কথঞ্চনাপি, দিষ্টং দৈবনির্দ্দিষ্টম্, অর্থং বিষয়ম্, অত্যেতু-ঃ তিক্রমিতুম্, ঈশঃ সমর্থো ন ভবতি। অত্রোদাহরণমাহ—মহিষৈরিতি। ধনুষাক্ষো মুনির্মহিষৈরেব মহীধরান্ ভেদয়ামাস বভঞ্জ। তথা চ দিষ্টবশাদেব মহিষৈরশক্যমপি পর্ব্বতভেদনং ধনুষাক্ষেণ কৃতমিতি ভাবঃ ॥৫৫॥

এবমিতি। বালা অল্পবয়স্কাঃ, দর্পপূর্ণাঃ সন্তঃ। ভবান্ যবক্রীতঃ ॥৫৬॥

এষ ইতি। রৈভ্যো মুনিঃ, মহাবীর্য্যঃ অতীবতপঃপ্রভাবশালী ॥৫৭॥

ভারতভাবদীপঃ

॥২২—২৫॥ ন প্রতিভাস্যন্তীতি নকারাবৃত্ত্যা যোজ্যম্ ॥২৬—৪৫॥ অমর্ত্ত্য ইতি চ্ছেদঃ, অমর ইত্যর্থঃ ॥৪৬—৫১॥ নিমিত্তং পর্ব্বতান্, ভেদয়ামাস খণ্ডয়ামাস ॥৫২—৫৪॥ দিষ্টং দৈববিহিতম্ ॥৫৫—৬০॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১১॥

তাহাকে অত্যন্ত বিলাপ করিতে দেখিয়া বেদজ্ঞ মুনিরা সকলেও অত্যন্ত শোকার্ত্তের ন্যায় হইয়া যে কথা বলিয়াছিলেন, তাহা তুমি আমার নিকট শ্রবণ কর—॥৫৪॥

"মানুষ কোন প্রকারেই দৈবনির্দ্দিষ্ট বিষয় অতিক্রম করিতে সমর্থ হয় না। দেখ—ধনুষাক্ষমুনি মহিষদ্বারা পর্ব্বতগুলিকে ভাঙ্গিয়া ফেলিলেন।" ॥৫৫॥

যবক্রীত! তপস্বিবালকেরা বর লাভ করিয়া এইরূপই দর্পপূর্ণ হইয়া সত্বরই বিনষ্ট হইয়া থাকে; সুতরাং তুমিও যাহাতে সেইরূপ না হও (তাহা করিও) ॥৫৬॥

এই রৈভ্যমুনি অত্যন্ত তপঃপ্রভাবশালী এবং ইঁহার পুত্র দুইজনও সেইরূপই; সুতরাং পুত্র! তোমার যাহাতে উঁহার নিকট না যাইতে হয়, সাবধান হইয়া তাহা করিও ॥৫৭॥

স হি ক্রুদ্ধঃ সমর্থশ্চ পুত্র! পীড়য়িতুং রুষা।
রৈভ্যশ্চাপি তপস্বী চ কোপনশ্চ মহানৃষিঃ ॥৫৮॥

যবক্রীত উবাচ।

এবং করিষ্যে মা তাপং তাত! কার্ষীঃ কথঞ্চন।
যথা হি মে ভবান্ মান্যস্তথা রৈভ্যঃ পিতা মম ॥৫৯॥

লোমশ উবাচ।

উক্ত্বা স পিতরং শ্লক্ষ্ণং যবক্রীরকুতোভয়ঃ।
বিপ্রকুর্ব্বন্নৃষীনন্যানতুষ্যৎ পরয়া মুদা ॥৬০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং যবক্রীতোপাখ্যানে একাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

ভারতকৌমুদী

স ইতি। ক্রুদ্ধ আগন্তুককারণেন, কোপনশ্চ স্বভাবত ইত্যপৌনরুক্ত্যম্ ॥৫৮॥

এবমিতি। তাপমুদ্বেগম্। পিতা পিতৃসখত্বাৎ পিতৃতুল্যঃ ॥৫৯॥

উক্ত্বেতি। শ্লক্ষ্ণং কোমলম্। বিপ্রকুর্ব্বন্ অপকারকরণেন বিকৃতান্ কুর্ব্বন্ ॥৬০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়ামেকাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

কারণ, মহর্ষি রৈভ্য তপস্বী, কোপনস্বভাব এবং আগন্তুক কারণেও অত্যন্ত ক্রুদ্ধ হইয়া পড়েন; সুতরাং পুত্র! তিনি ক্রোধবশতঃ অনিষ্ট করিতে পারেন" ॥৫৮॥

যবক্রীত বলিলেন—"পিতঃ! আমি এইরূপই করিব, আপনি কোন প্রকার উদ্বেগ করিবেন না। আপনি যেমন আমার পিতা বলিয়া মাননীয়, রৈভ্যও তেমন আমার পিতার সখা বলিয়া মাননীয়" ॥৫৯॥

লোমশ বলিলেন—"যবক্রীত পিতাকে এইরূপ কোমল বাক্য বলিয়া, অকুতোভয়ে অন্যান্য ঋষিদের অপকার করিতে থাকিয়া পরমানন্দে উৎফুল্ল হইতে লাগিল" ॥৬০॥

—:*:—

* '...পঞ্চত্রিংশদধিক...'—বা ব কা পি, '...সপ্তত্রিংশদধিক...'—নি।

# দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

লোমশ উবাচ।

চংক্রম্যমাণঃ স তদা যবক্রীরকুতোভয়ঃ।
জগাম মাধবে মাসি রৈভ্যাশ্রমপদং প্রতি ॥১॥
স দদর্শাশ্রমে রম্যে পুষ্পিতদ্রুমভূষিতে।
বিচরন্তীং স্নুষাং তস্য কিন্নরীমিব ভারত! ॥২॥
যবক্রীস্তামুবাচেদমুপতিষ্ঠস্ব মামিতি।
নির্লজ্জো লজ্জয়া যুক্তাং কামেন হৃতচেতনঃ ॥৩॥
সা তস্য শীলমাজ্ঞায় তস্মাচ্ছাপাচ্চ বিভ্যতী।
তেজস্বিতাঞ্চ রৈভ্যস্য তথেত্যুক্ত্বা জগাম হ ॥৪॥
তত একান্তমানীয় লজ্জয়ামাস ভারত!।
আজগাম তদা রৈভ্যঃ স্বমাশ্রমমরিন্দম! ॥৫॥

ভারতকৌমুদী

চংক্রম্যেতি। চংক্রম্যমাণো ভৃশং বিচরন্। মাধবে উদ্দীপকে বৈশাখে ॥১॥

স ইতি। স্নুষাং কনিষ্ঠপুত্রস্য পরাবসোর্বধূম্, তস্য রৈভ্যস্য ॥২॥

যবক্রীরিতি। উপতিষ্ঠস্ব রমণেন সেবস্ব। হৃতচেতন আকৃষ্টচিত্তঃ ॥৩॥

সেতি। তেজস্বিতাঞ্চাজ্ঞায়। তথা চ স্বতেজসা রৈভ্য এবৈনং দময়িষ্যতীতি ভাবঃ ॥৪॥

তত ইতি। লজ্জয়ামাস 'মামুপতিষ্ঠস্ব' ইতি পূর্ব্ববদ্বাক্যেনৈব লজ্জিতাং চকার ॥৫॥

লোমশ বলিলেন—"তখন যবক্রীত অকুতোভয়ে নিরন্তর বিচরণ করিতে থাকিয়া একদা বৈশাখমাসে রৈভ্যাশ্রমে গমন করিল ॥১॥

ভরতনন্দন! তখন যবক্রীত, পুষ্পিত বৃক্ষে পরিশোভিত মনোহর আশ্রমে রৈভ্যের কনিষ্ঠ পুত্রবধূকে কিন্নরীর ন্যায় বিচরণ করিতে দেখিল ॥২॥

তখন যবক্রীত কামাকৃষ্টচিত্ত হইয়া লজ্জা পরিত্যাগপূর্ব্বক সেই লজ্জিতা রমণীকে এই কথা বলিল—"তুমি আমাকে ভজনা কর" ॥৩॥

তখন সেই রমণী যবক্রীতের স্বভাব বুঝিয়া, রৈভ্যের তেজস্বিতার বিষয় স্মরণ করিয়া এবং যবক্রীতের শাপের ভয়ে ভীত হইয়া 'তাহাই হইবে' এই কথা বলিয়া অন্যত্র চলিয়া গেল ॥৪॥

(৫) তত একান্তমুন্নীয় মজ্জয়ামাস—বা ব কা, তত একান্তমানীয় মজ্জয়ামাস—পি।

রুদতীঞ্চ স্নুষাং দৃষ্ট্বা ভার্য্যামার্ত্তাং পরাবসোঃ।
সান্ত্বয়ন্ শ্লক্ষ্ণয়া বাচা পর্য্যপৃচ্ছদ্যুধিষ্ঠির! ॥৬॥
সা তস্মৈ সর্ব্বমাচষ্ট যবক্রীভাষিতং শুভা।
প্রত্যুক্তঞ্চ যবক্রীতং প্রেক্ষাপূর্ব্বং তথাত্মনা ॥৭॥
শৃণ্বানস্যৈব রৈভ্যস্য যবক্রীতস্য চেষ্টিতম্।
দহন্নিব তদা চেতঃ ক্রোধঃ সমভবন্মহান্ ॥৮॥
স তদা মন্যুনাবিষ্টস্তপস্বী কোপনো ভৃশম্।
অবলুঞ্চ্য জটামেকাং জুহাবাগ্নৌ সুসংস্কৃতে ॥৯॥

---

ভারতকৌমুদী

রুদতীমিতি। শ্লক্ষ্ণয়া কোমলয়া, পর্য্যপৃচ্ছৎ রোদনকারণমিতি শেষঃ ॥৬॥
সেতি। তস্মৈ রৈভ্যায়। প্রত্যুক্তং প্রত্যাখ্যাতম্, প্রেক্ষাপূর্ব্বং বুদ্ধিপূর্ব্বকম্ ॥৭॥
শৃণ্বানস্যেতি। চেষ্টিতং ব্যবহৃতম্। ক্রোধঃ ক্রোধানলঃ ॥৮॥
স ইতি। মন্যুনা আগন্তুকক্রোধেনাপি। অবলুঞ্চ্য হস্তেনোৎপাট্য ॥৯॥

ভারতভাবদীপঃ

চংক্রম্যমাণ ইতি। চংক্রম্যমাণো ভৃশং পর্য্যটন্, মাধবে বৈশাখে ॥১—২॥ হৃতচেতনো বশীকৃতচিত্তঃ ॥৩—৪॥ একান্তমুন্নীয় একান্তে কার্য্যং রতং সমাপ্য মজ্জয়ামাস শোকসমুদ্রে ইতি শেষঃ। সজ্জয়ামাসেতি পাঠে শ্বশুরমপকর্ত্তুং রৈভ্যং সন্নদ্ধং চকার তদেবাহ — আজগামেত্যাদিনা ॥৫—৬॥ প্রত্যুক্তং প্রত্যাখ্যাতম্, মদুপরি বলাৎকারং কৃতবানিত্যুক্তবতীত্যর্থঃ ॥৭—৮॥

---

অরিন্দম ভরতনন্দন! তাহার পর যবক্রীত সেই রমণীকে একপ্রান্তে নিয়া (আবারও সেই কথা বলিয়া) তাহাকে লজ্জিত করিল। তখন রৈভ্যমুনি আপন আশ্রমে আগমন করিলেন ॥৫॥

যুধিষ্ঠির! তখন রৈভ্যমুনি কনিষ্ঠপুত্র পরাবসুর ভার্য্যাকে পীড়িত হইয়া রোদন করিতে দেখিয়া, কোমল বাক্যে সান্ত্বনা করিয়া রোদনের কারণ জিজ্ঞাসা করিলেন ॥৬॥

তখন পরাবসুর ভার্য্যা রৈভ্যের নিকট যবক্রীতের সমস্ত উক্তিগুলি বলিল এবং নিজেই যে বুদ্ধিপূর্ব্বক যবক্রীতকে প্রত্যাখ্যান করিয়াছে, তাহাও জানাইল ॥৭॥

যবক্রীতের ব্যবহার শুনিবার সময়েই রৈভ্যমুনির চিত্ত দগ্ধ করিতে থাকিয়াই যেন গুরুতর ক্রোধ জন্মিল ॥৮॥

রৈভ্যমুনি একে অত্যন্ত কোপনস্বভাব ছিলেন, তাহাতে আবার আগন্তুক

---

(৮)…যবক্রেস্তদ্বিচেষ্টিতম্—বা ব কা নি। (৯)…সুসংস্কৃতৈঃ—বা ব কা।

ততঃ সমভবন্নারী তস্যা রূপেণ সম্মিতা।
অবলুঞ্চ্যাপরাঞ্চাথ জুহাবাগ্নৌ জটাং পুনঃ ॥১০॥
ততঃ সমভবদ্রক্ষো ঘোরাক্ষং ভীমদর্শনম্।
অব্রূতাং তৌ তদা রৈভ্যং কিং কার্য্যং করবাবহে ॥১১॥
তাবব্রবীদৃষিঃ ক্রুদ্ধো যবক্রীর্বধ্যতামিতি।
জগ্মতুস্তৌ তথেত্যুক্ত্বা যবক্রীতজিঘাংসয়া ॥১২॥
ততস্তং সমুপস্থায় কৃত্যা সৃষ্টা মহাত্মনা।
কমণ্ডলুং জহারাস্য মোহয়িত্বেব ভারত ! ॥১৩॥
উচ্ছিষ্টস্তু যবক্রীতমপকৃষ্টকমণ্ডলুম্।
তত উদ্যতশূলঃ স রাক্ষসঃ সমুপাদ্রবৎ ॥১৪॥

ভারতকৌমুদী

তত ইতি। ততঃ অগ্নিতঃ, তস্যা জটায়া রূপেণ সম্মিতা কৃষ্ণবর্ণেত্যর্থঃ ॥১০॥

তত ইতি। রক্ষঃ কশ্চন রাক্ষসঃ, ঘোরাক্ষং ভয়ঙ্করনেত্রম্। তৌ নারীরাক্ষসৌ ॥১১॥

তাবিতি। ঋষিঃ রৈভ্যঃ। যবক্রীর্যবক্রীতঃ। তথা তদেব করিষ্যাবঃ ॥১২॥

তত ইতি। তং যবক্রীতম্, সমুপস্থায় উপগম্য, কৃত্যা আভিচারিকী দেবতা সা নারী। কমণ্ডলুহরণম্ উচ্ছিষ্টমুখস্য যবক্রীতস্যাচমনবিঘাতার্থম্ ॥১৩॥

উচ্ছিষ্টমিতি। উচ্ছিষ্টম্ উচ্ছিষ্টমুখম্, অপকৃষ্টকমণ্ডলুম্, অতএব ব্যাহতাচমনকম্। অতএব চ জলাশয়ান্বেষণমিত্যবধেয়ম্ ॥১৪॥

ক্রোধেও আকুল হইয়া একটা জটা ছিঁড়িয়া সংস্কৃত অগ্নিতে নিক্ষেপ করিলেন ॥৯॥

তখন সেই জটার ন্যায় কৃষ্ণবর্ণ একটা স্ত্রী সেই অগ্নি হইতে উৎপন্ন হইল। তাহার পর আবার তিনি আর একটা জটা ছিঁড়িয়া অগ্নিতে নিক্ষেপ করিলেন ॥১০॥

তাহাতেও ভয়ঙ্কর নয়ন ও ভয়ঙ্কর দর্শন একটা রাক্ষস উৎপন্ন হইল। তখন তাহারা রৈভ্যমুনিকে বলিল—"আমরা আপনার কি কার্য্য করিব ?" ॥১১॥

তখন ক্রুদ্ধ রৈভ্যমুনি তাহাদিগকে বলিলেন—"যবক্রীতকে বধ কর"। 'তাহাই হইবে' এই কথা বলিয়া তাহারা যবক্রীতকে বধ করিবার জন্য চলিয়া গেল ॥১২॥

ভরতনন্দন ! তাহার পর রৈভ্যমুনির সৃষ্ট সেই নারী যবক্রীতের নিকট যাইয়া তাহাকে যেন মুগ্ধ করিয়া তাহার কমণ্ডলুটী হরণ করিল ॥১৩॥

যবক্রীতের মুখ উচ্ছিষ্ট ছিল, কমণ্ডলুও হরণ করিয়াছিল; এমন সময়ে সেই রাক্ষস শূল উত্তোলন করিয়া যবক্রীতের দিকে ধাবিত হইল ॥১৪॥

তমাদ্রবন্তং সংপ্রেক্ষ্য শূলহস্তং জিঘাংসয়া।
যবক্রীঃ সহসোত্থায় প্রাদ্রবদ্‌যেন বৈ সরঃ ॥১৫॥
জলহীনং সরো দৃষ্ট্বা যবক্রীস্ত্বরিতঃ পুনঃ।
জগাম সরিতঃ সর্ব্বাস্তাশ্চাপ্যাসন্ বিশোষিতাঃ ॥১৬॥
স কাল্যমানো ঘোরেণ শূলহস্তেন রক্ষসা।
অগ্নিহোত্রে পিতুর্ভীতঃ সহসা প্রবিবেশ হ ॥১৭॥
স বৈ প্রবিশমানস্তু শূদ্রেণান্ধেন রক্ষিণা।
নিগৃহীতো বলাদ্দ্বারি সোঽবাতিষ্ঠত পার্থিব! ॥১৮॥

---

## ভারতকৌমুদী

তমিতি। উত্থায় ভোজনপীঠাৎ। যেন দিগ্‌ভাগেন সর আসীৎ, তেন দিগ্‌ভাগেন প্রাদ্রবৎ আচমনায়াধাবৎ। অত্রায়মাশয়ঃ—তদানীং সমাপ্তভোজনো যবক্রীতস্তৎপীঠস্থিত এব তাদৃশং রাক্ষসমাগচ্ছন্তমবলোক্য উচ্ছিষ্টমুখত্বেনাপবিত্রতয়া শাপদানানর্হত্বেন রাক্ষসনিবারণাশক্তত্বাৎ কমণ্ডলোশ্চাদর্শনাদাচমনায়ৈব সরোবরাদৌ প্রদ্রুতঃ। তথা চ "উচ্ছিষ্টেন তু বিপ্রেণ বিপ্রঃ স্পৃষ্টস্তু তাদৃশঃ। উভৌ স্নানং প্রকুর্ব্বীত সদ্য এব সমাহিতৌ॥" "সুপ্ত্বা ক্ষুত্বা চ ভুক্ত্বা চ নিষ্ঠীব্যোক্ত্বাঽনৃতং বচঃ। পীত্বাপোঽধ্যেষ্যমাণশ্চ আচামেৎ প্রয়তোঽপি সন্॥" ইতি প্রায়শ্চিত্ত-তত্ত্বধৃতস্মৃতিভ্যামুচ্ছিষ্টমুখত্বাবস্থায়ামপবিত্রত্বম্, আচমনেন চ তদপনোদনং সূচিতম্। অপবিত্রাবস্থায়ামেব চ রাক্ষসাদ্যাক্রমণং প্রসিদ্ধমিতি ॥১৫॥

জলেতি। জলহীনং রৈভ্যমায়য়া। বিশোষিতা রৈভ্যমায়য়ৈব ॥১৬॥

স ইতি। কাল্যমান আক্রম্যমাণঃ। অগ্নিহোত্রে তদ্‌গৃহে, প্রবিবেশ প্রবেষ্টুমুদ্যতঃ ॥১৭॥

স ইতি। অন্ধেনেত্যনেন শূদ্রস্য প্রভুপুত্রতয়া অপরিচয়ঃ সূচিতঃ। নিগৃহীতো ধৃতঃ ॥১৮॥

## ভারতভাবদীপঃ

সুসংস্কৃতৈঃ স্বরবর্ণাদিসংস্কারযুক্তৈর্মন্ত্রৈঃ ॥৯॥ নারী কৃত্যা ॥১০—১৬॥ কাল্যমানঃ সর্ব্বতো নিষিধ্যমানঃ, অগ্নিহোত্র অগ্নিহোত্রশালায়াম্ ॥১৭॥ অবাতিষ্ঠত বহিরেব ॥১৮—২০॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১২॥

---

বধ করিবার ইচ্ছায় শূলহস্তে সেই রাক্ষস আসিতেছে দেখিয়া যবক্রীত তৎক্ষণাৎ উঠিয়া—যে দিকে সরোবর ছিল, সেই দিকে ধাবিত হইল ॥১৫॥

যবক্রীত সে সরোবরটাকে জলশূন্য দেখিয়া পুনরায় সত্বর সকল নদীতে গেল; কিন্তু সে নদীগুলিও তখন শুষ্ক হইয়া ছিল ॥১৬॥

শূলধারী ভয়ঙ্কর রাক্ষস আক্রমণ করিতে আসিতেছিল; তাই ভীত হইয়া যবক্রীত তৎক্ষণাৎ পিতার অগ্নিহোত্রগৃহে প্রবেশ করিবার চেষ্টা করিল ॥১৭॥

কিন্তু প্রবেশ করিবার সময়েই দ্বাররক্ষী অন্ধ একটা শূদ্র যবক্রীতকে বল-

নিগৃহীতস্তু শূদ্রেণ যবক্রীতং স রাক্ষসঃ।
তাড়য়ামাস শূলেন স ভিন্নহৃদয়োঽপতৎ ॥১৯॥
যবক্রীতং স হত্বা তু রাক্ষসো রৈভ্যমাগমৎ।
অনুজ্ঞাতস্তু রৈভ্যেণ তয়া নার্য্যা সহাবসৎ ॥২০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং যবক্রীতোপাখ্যানে দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ত্রয়োদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

লোমশ উবাচ।

ভরদ্বাজস্তু কৌন্তেয়! কৃত্বা স্বাধ্যায়মাহ্নিকম্।
সমিৎকলাপমাদায় প্রবিবেশ স্বমাশ্রমম্ ॥১॥

ভারতকৌমুদী

নিগৃহীতমিতি। তাড়য়ামাস বক্ষসি। ভিন্নহৃদয়ো বিদীর্ণবক্ষাঃ ॥১৯॥

যবেতি। অনুজ্ঞাতঃ তয়া নার্য্যা সহ বাসায়ানুমতঃ ॥২০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভরেতি। আহ্নিকং দৈনিকম্, স্বাধ্যায়ং বেদপাঠম্। সমিধাং কলাপং সমূহম্ ॥১॥

পূর্ব্বক ধরিয়া ফেলিল। ভরতনন্দন! তখন যবক্রীত সেই দ্বারদেশেই থাকিল ॥১৮॥

এই সময়ে সেই রাক্ষস আসিয়া শূদ্রকর্ত্তৃক ধৃত যবক্রীতকে শূলদ্বারা আঘাত করিল; যবক্রীতও বিদীর্ণহৃদয় হইয়া ভূতলে পতিত হইল ॥১৯॥

এইভাবে সেই রাক্ষস যবক্রীতকে বধ করিয়া রৈভ্যমুনির নিকট গেল এবং তাঁহার অনুমতিক্রমে সেই নারীর সহিত বাস করিতে লাগিল" ॥২০॥

—:*:—

লোমশ বলিলেন—"কুন্তীনন্দন! ভরদ্বাজমুনি দৈনিক বেদপাঠ সমাপ্ত করিয়া সমিৎসমূহ লইয়া নিজের আশ্রমে প্রবেশ করিলেন ॥১॥

* '.. ষট্ত্রিংশদধিকশততমঃ...'—বা ব কা পি, '.. অষ্টত্রিংশদধিকশততমঃ...'—নি।

তং স্ম দৃষ্ট্বা পুরা সর্ব্বে সমুত্তিষ্ঠন্তি পাবকাঃ।
ন ত্বেনমুপতিষ্ঠন্তি হতপুত্রং তদাগ্নয়ঃ ॥২॥
বৈকৃতং ত্বগ্নিহোত্রে স লক্ষয়িত্বা মহাতপাঃ।
তমন্ধং শূদ্রমাসীনং গৃহপালমথাব্রবীৎ ॥৩॥
কিন্নু মে নাগ্নয়ঃ শূদ্র! প্রতিনন্দন্তি দর্শনম্।
ত্বঞ্চাপি ন যথা পূর্ব্বং কচ্চিৎ ক্ষেমমিহাশ্রমে ॥৪॥
কচ্চিন্ন রৈভ্যং পুত্রো মে গতবানল্পচেতনঃ।
এতদাচক্ষ্ব মে শীঘ্রং ন হি শুধ্যতি মে মনঃ ॥৫॥

শূদ্র উবাচ।

রৈভ্যং য়াতো নূনময়ং পুত্রস্তে মন্দচেতনঃ।
তথাহি নিহতঃ শেতে রাক্ষসেন বলীয়সা ॥৬॥

ভারতকৌমুদী

তমিতি। সমুত্তিষ্ঠন্তি ঊর্দ্ধশিখাঃ প্রজ্বলন্তি স্ম। উপতিষ্ঠন্তি পূর্ব্ববদূর্দ্ধশিখাঃ সন্তঃ সেবন্তে, হতপুত্রত্বেনামঙ্গলদর্শনাৎ অবনতশিখত্বেন বিষাদসূচনাদিতি ভাবঃ ॥২॥

বৈকৃতমিতি। বৈকৃতং বিকারং পূর্ব্বতোঽন্যথাভাবম্। গৃহপালমাশ্রমরক্ষকম্ ॥৩॥

কিমিতি। ত্বঞ্চাপি ন প্রতিনন্দসীত্যর্থঃ। কচ্চিৎ বেদিতুমিচ্ছামি ॥৪॥

কচ্চিদিতি। অল্পচেতনঃ অল্পবুদ্ধিঃ। শুধ্যতি প্রসীদতি ॥৫॥

রৈভ্যমিতি। নূনমিত্যুৎপ্রেক্ষায়াম্। তথাহি তেনৈব হেতুনা ॥৬॥

---

তখন তাঁহার হোমগৃহের অগ্নি সকল পূর্ব্বের ন্যায় তাঁহাকে দেখিয়া ঊর্দ্ধশিখ হইয়া জ্বলিতে লাগিল না, কিংবা অগ্নিগুলি হতপুত্র বলিয়া উঁহার সেবাও করিল না ॥২॥

তাহার পর মহাতপা ভরদ্বাজ অগ্নিহোত্রগৃহের অগ্নিগুলির এইরূপ অন্য ভাব দেখিয়া উপবিষ্ট আশ্রমরক্ষক সেই অন্ধ শূদ্রকে বলিলেন—॥৩॥

"শূদ্র! অগ্নিগুলি পূর্ব্বের ন্যায় আমার সন্দর্শনের অভিনন্দন করিতেছে না কেন? তুমিই বা অভিনন্দন করিতেছ না কেন? এ আশ্রমের মঙ্গল ত? ॥৪॥

আমার অল্পবুদ্ধি পুত্র রৈভ্যমুনির আশ্রমে যায় নাই ত? ইহা আমার নিকট সত্বর বল। কারণ, আমার মন প্রসন্ন হইতেছে না" ॥৫॥

শূদ্র বলিল—"মহর্ষি! আমি মনে করি—আপনার এই অল্পবুদ্ধি পুত্র রৈভ্যমুনির আশ্রমে গিয়াছিলেন; সেই জন্যই প্রবল রাক্ষসকর্ত্তৃক নিহত হইয়া শয়ন করিয়া রহিয়াছেন ॥৬॥

প্রকাল্যমানস্তেনাসৌ শূলহস্তেন রক্ষসা।
অগ্ন্যাগারং প্রতি দ্বারি ময়া দোর্ভ্যাং নিবারিতঃ ॥৭॥
ততঃ স বিহতাশোঽত্র জলকামোঽশুচির্ধ্রুবম্।
নিহতঃ সোঽতিবেগেন শূলহস্তেন রক্ষসা ॥৮॥
ভরদ্বাজস্তু তচ্ছ্রুত্বা শূদ্রস্য বিপ্রিয়ং মহৎ।
গতাসুং পুত্রমাদায় বিললাপ সুদুঃখিতঃ ॥৯॥

ভরদ্বাজ উবাচ।

ব্রাহ্মণানাং কিলার্থায় ননু ত্বং তপ্তবাংস্তপঃ।
দ্বিজানামনধীতা বৈ বেদাঃ সম্প্রতিভান্ত্বিতি ॥১০॥
তথা কল্যাণশীলস্ত্বং ব্রাহ্মণেষু মহাত্মসু।
অনাগাঃ সর্ব্বভূতেষু কথং মৃত্যুমুপেযিবান্ ॥১১॥

ভারতকৌমুদী

প্রেতি। প্রকাল্যমান আক্রম্যমাণঃ। প্রতি আগচ্ছন্নিতি শেষঃ, দোর্ভ্যাং বাহুভ্যাম্ ॥৭॥
তত ইতি। বিহিতাশঃ অগ্ন্যাগারপ্রবেশাশারহিতঃ, অশুচিঃ, উচ্ছিষ্টমুখত্বাৎ ॥৮॥
ভরেতি। শূদ্রস্য মুখাৎ, বিপ্রিয়ম্ অপ্রিয়ম্। গতাসুং নির্গতপ্রাণম্ ॥৯॥
ব্রাহ্মণানামিতি। অর্থায় প্রয়োজনায়। সম্প্রতিভান্তু আত্মনি সম্যক্ স্ফুরন্তু ॥১০॥
তথেতি। কল্যাণশীলো মঙ্গলসম্পাদনস্বভাবঃ। অনাগা নিরপরাধঃ ॥১১॥

সেই রাক্ষস শূলহস্তে আক্রমণ করিতে আসিতেছিল; তাই উনি হোমগৃহে প্রবেশ করিতে আসিতেছিলেন; তখন আমি দ্বারদেশে বাহুযুগলদ্বারা উঁহাকে বারণ করিয়াছিলাম ॥৭॥

তখন উঁহার হোমগৃহে প্রবেশ করিবার আশা তিরোহিত হইয়াছিল; সম্ভবতঃ সেই সময়ে উনি মুখপ্রক্ষালনের জন্য জল প্রার্থনা করিতেছিলেন এবং উচ্ছিষ্টমুখ বলিয়া অপবিত্র ছিলেন; তখন সেই রাক্ষস শূলহস্তে অতিবেগে আসিয়া উঁহাকে নিহত করিল" ॥৮॥

ভরদ্বাজ তখন শূদ্রের মুখে সেই গুরুতর অপ্রিয় সংবাদ শুনিয়া অত্যন্ত দুঃখিত হইয়া সেই গতাসু পুত্রটীকে লইয়া বিলাপ করিতে লাগিলেন ॥৯॥

ভরদ্বাজ বলিলেন—"যবক্রীত! তুমি ব্রাহ্মণদের জন্যই তপস্যা করিয়াছিলে; তোমার উদ্দেশ্য ছিল—অনধীত অবস্থায়ই ব্রাহ্মণদের হৃদয়ে বেদ সকল আবির্ভূত হউক ॥১০॥

সুতরাং তুমি মহাত্মা ব্রাহ্মণদের বিষয়ে সেইরূপ মঙ্গলময় স্বভাব হইয়া

(৭) প্রকাল্যমানস্তেনায়ম্—বা ব কা নি। (১১)···কর্কশত্বমুপেযিবান্—বা ব কা নি।

প্রতিষিদ্ধো ময়া তাত ! রৈভ্যাবসথদর্শনাৎ।
গতবানেব তং দ্রষ্টুং কালান্তকযমোপমম্ ॥১২॥
যঃ স জানন্ মহাতেজা বৃদ্ধস্যৈকং মমাত্মজম্।
গতবানেব কোপস্য বশং রমদুর্ম্মতিঃ ॥১৩॥
পুত্রশোকমনুপ্রাপ্ত এষ রৈভ্যস্য কর্ম্মণা।
ত্যক্ষ্যামি ত্বামৃতে পুত্র ! প্রাণানিষ্টতমান্ ভুবি ॥১৪॥
যথাহং পুত্রশোকেন দেহং ত্যক্ষ্যামি কিল্বিষী।
তথাজ্যেষ্ঠঃ সুতো রৈভ্যং হিংস্যাচ্ছীঘ্রমনাগসম্ ॥১৫॥

ভারতকৌমুদী

প্রতীতি। কালে আয়ুঃশেষসময়ে অন্তকো বদ্ধা যো যমঃ স এবোপমা যস্য তম্ ॥১২॥

য ইতি। যঃ স প্রসিদ্ধো রৈভ্যঃ, মহাতেজা অতীবতপঃপ্রভাবশালী ॥১৩॥

পুত্রেতি। কর্ম্মণা কৃত্যাসৃষ্টিকরণেন। এতচ্চ ধ্যানাদবগম্যোক্তম্। ঋতে বিনা ॥১৪॥

রৈভ্যং শপতি—যথেতি। তথাজ্যেষ্ঠ ইত্যত্রাকারলোপো মন্তব্যঃ পরাধ্যায়ে কনিষ্ঠপুত্রেণ পরাবসুনৈব রৈভ্যবধস্য বক্ষ্যমাণত্বাৎ। তথা চ অজ্যেষ্ঠঃ কনিষ্ঠঃ পরাবসুর্নাম রৈভ্যস্যৈব সুত ইত্যর্থঃ। অনাগসং নিরপরাধম্ ॥১৫॥

ভারতভাবদীপঃ

ভরদ্বাজ ইতি। আহ্নিকং স্বাধ্যায়ং প্রত্যহং কর্ত্তব্যং ব্রহ্মযজ্ঞম্ ॥১॥ হতপুত্রত্বেন অশৌচযুক্তত্বাৎ ॥২—৪॥ শুধ্যতি নিঃসন্দেহং ভবতি ॥৫—৬॥ অগ্ন্যাগারং প্রবিষ্টস্য রক্ষোভয়ং ন ভবেদিতি ভাবঃ ॥৭—৮॥ শূদ্রস্য শূদ্রকৃতং বিপ্রিয়ং পুত্রনিরোধেন কৃতম্ ॥৯—১৪॥ কিল্বিষী শোকাক্রান্তঃ ॥১৫—১৯॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রয়োদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৩॥

---

এবং সমস্ত প্রাণীর নিকটেই নিরপরাধ থাকিয়া কেন মৃত্যুমুখে পতিত হইলে ॥১১॥

বাবা ! আমি তোমাকে রৈভ্যাশ্রম দর্শন করিতেও নিষেধ করিয়াছিলাম ; তথাপি তুমি সেই কালান্তকযমতুল্য রৈভ্যকে দর্শন করিতে গিয়াছিলেই ! ॥১২॥

আমি বৃদ্ধ ; অথচ তুমি আমার একমাত্র পুত্র, ইহা জানিয়াও সেই মহাতেজা ও মহাদুর্ম্মতি রৈভ্য ক্রোধের বশতাপন্ন হইলই ! ॥১৩॥

হায় ! আমি রৈভ্যের ব্যবহারে পুত্রশোক পাইলাম ; অতএব পুত্র ! আমি তোমা ব্যতীত পৃথিবীর মধ্যে সর্ব্বাপেক্ষা প্রিয় প্রাণত্যাগ করিব ॥১৪॥

আমি পাপী ; সুতরাং আমি যেমন পুত্রশোকে দেহত্যাগ করিব, সেইরূপ রৈভ্যেরই কনিষ্ঠপুত্র পরাবসু শীঘ্রই নিরপরাধ রৈভ্যকে হত্যা করিবে ॥১৫॥

সুখিনো বৈ নরা যেষাং জাত্যা পুত্রো ন বিদ্যতে।
যে পুত্রশোকমপ্রাপ্য বিচরন্তি যথাসুখম্ ॥১৬॥
যে তু পুত্রকৃতাচ্ছোকাদ্ভৃশং ব্যাকুলচেতসঃ।
শপন্তীষ্টান্ সখীনার্ত্তাস্তেভ্যঃ পাপতরো নু কঃ ॥১৭॥
পরাসুশ্চ সুতো দৃষ্টঃ শপ্তশ্চেষ্টঃ সখা ময়া।
ঈদৃশীমাপদং কোঽত্র দ্বিতীয়োঽনুভবিষ্যতি ॥১৮॥

লোমশ উবাচ।

বিলপ্যৈবং বহুবিধং ভরদ্বাজোঽদহৎ সুতম্।
সুসমিদ্ধং ততঃ পশ্চাৎ প্রবিবেশ হুতাশনম্ ॥১৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং যবক্রীতোপাখ্যানে ত্রয়োদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

ভারতকৌমুদী

সুখিন ইতি। জাত্যা আত্মনো জন্মনা বিশিষ্ট ঔরস ইত্যর্থঃ ॥১৬॥

নন্বু কথমাত্মনি কিল্বিষীত্যুক্তমিত্যাহ—য ইতি। ইষ্টান্ প্রিয়ান্ ॥১৭॥

পরেতি। পরাসুর্মৃতঃ। ইষ্টঃ প্রিয়ঃ, সখা রৈভ্যঃ। দ্বিতীয়ো জনঃ ॥১৮॥

বিলপ্যেতি। সুসমিদ্ধম্ অতীবপ্রজ্বলিতম্। ততঃ পুত্রদাহাৎ, পশ্চাৎ পরম্ ॥১৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং ত্রয়োদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

সেই মনুষ্যেরাই সুখী, যাহাদের ঔরস পুত্র নাই এবং যাহারা পুত্রশোক না পাইয়া যথাসুখে বিচরণ করে ॥১৬॥

কিন্তু যাহারা পুত্রশোকে অত্যন্ত আকুলচিত্ত ও পীড়িত হইয়া প্রিয় সুহৃৎদিগকে অভিসম্পাত করে, তাহাদের অপেক্ষা অধিক পাপী কে? ॥১৭॥

হায়! আমি মৃত পুত্র দেখিলাম এবং প্রিয়সখাকে অভিসম্পাত করিলাম; সুতরাং জগতে দ্বিতীয় কোন্ ব্যক্তি এইরূপ আপদ অনুভব করিবে" ॥১৮॥

লোমশ বলিলেন—"ভরদ্বাজমুনি এইরূপ নানাপ্রকার বিলাপ করিয়া পুত্রের দাহ সংকার করিলেন, তাহার পর নিজেও প্রজ্বলিত অগ্নিতে প্রবেশ করিলেন" ॥১৯॥

—:*:—

* '...সপ্তত্রিংশদধিকশততমঃ'...—বা ব কা, '...একোনচত্বারিংশদধিকশততমঃ...—' নি।

# চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

লোমশ উবাচ।

এতস্মিন্নেব কালে তু বৃহদ্দ্যুম্নো মহীপতিঃ।
সত্রং তেনে মহাভাগো রৈভ্যযাজ্যঃ প্রতাপবান্ ॥১॥
তেন রৈভ্যস্য বৈ পুত্রাবর্ব্বাবসু-পরাবসূ।
বৃতৌ সহায়ৌ সত্রার্থং বৃহদ্দ্যুম্নেন ধীমতা ॥২॥
তত্র তৌ সমনুজ্ঞাতৌ পিত্রা কৌন্তেয়! জগ্মতুঃ।
আশ্রমে ত্বভবদ্রৈভ্যো ভার্য্যা চৈব পরাবসোঃ ॥৩॥
অথাবলোককোঽগচ্ছদ্গৃহানেকঃ পরাবসুঃ।
কৃষ্ণাজিনেন সংবীতং দদর্শ পিতরং বনে ॥৪॥
জঘন্যরাত্রে নিদ্রান্ধঃ সাবশেষে তমস্যপি।
চরন্তং গহনেঽরণ্যে মেনে স পিতরং মৃগম্ ॥৫॥

---

ভারতকৌমুদী

এতস্মিন্নিতি। বৃহদ্দ্যুম্নো নাম। সত্রং যজ্ঞম্, তেনে বিস্তারেণ কর্ত্তুমারেভে ॥১॥
তেনেতি। ঋত্বিগ্‌ভাবেন সহায়ৌ বৃতৌ, সত্রার্থং যজ্ঞসম্পাদনার্থম্ ॥২॥
তত্রেতি। অভবৎ অতিষ্ঠৎ। এতেনার্ব্বাবসোর্ভার্য্যাপি তত্র গতেতি সূচিতম্ ॥৩॥
অথেতি। অবলোককঃ অবলোকনার্থী। কৃষ্ণাজিনেন কৃষ্ণমৃগচর্ম্মণা, সংবীতমাবৃতম্ ॥৪॥
জঘন্যেতি। নিদ্রয়া অন্ধঃ সম্যগ্‌দর্শনাক্ষমঃ স পরাবসুঃ, জঘন্যরাত্রে শেষরাত্রে, অপি চ,

---

লোমশ বলিলেন—"এই সময়েই রৈভ্যমুনিরই যাজ্য মহাত্মা ও প্রতাপশালী বৃহদ্দ্যুম্নরাজা বিস্তৃতভাবে এক যজ্ঞ করিতে আরম্ভ করিলেন ॥১॥

সেই বুদ্ধিমান্ বৃহদ্দ্যুম্নরাজা যজ্ঞ সম্পাদনের জন্য রৈভ্যমুনিরই পুত্র অর্ব্বাবসু ও পরাবসুকে সহায়ভাবে বরণ করিলেন ॥২॥

কুন্তীনন্দন! তাঁহারা দুই জনও পিতার অনুমতিক্রমে সেই যজ্ঞে গমন করিলেন; আশ্রমে থাকিলেন—মাত্র রৈভ্য ও পরাবসুর ভার্য্যা ॥৩॥

তাহার পর একদা একমাত্র পরাবসু পর্য্যবেক্ষণ করিবার জন্য আশ্রমে আগমন করিলেন এবং তিনি তখন বনের ভিতরে কৃষ্ণমৃগচর্ম্মাবৃত অবস্থায় পিতাকে দর্শন করিলেন ॥৪॥

মৃগস্তু মন্যমানেন পিতা বৈ তেন হিংসিতঃ।
অকাময়ানেন তদা শরীরত্রাণমিচ্ছতা ॥৬॥
তস্য স প্রেতকার্য্যাণি কৃত্বা সর্ব্বাণি ভারত!।
পুনরাগম্য তৎ সত্রমব্রবীদ্ভ্রাতরং বচঃ ॥৭॥
ইদং কর্ম্ম ন শক্তস্ত্বং বোঢ়ুমেকঃ কথঞ্চন।
ময়া চ হিংসিতস্তাতো মন্যমানেন তং মৃগম্ ॥৮॥
সোঽস্মদর্থে ব্রতং তাত! চর ত্বং ব্রহ্মঘাতিনাম্।
সমর্থো হ্যহমেকাকী কর্ম্ম কর্ত্তুমিদং মুনে! ॥৯॥

---

ভারতকৌমুদী

সাবশেষে তদানীমপি কিঞ্চিদবশিষ্টে তমসি অন্ধকারে, গহনে নিবিড়ে অরণ্যে চরন্তঃ পিতরং রৈভ্যম্, মৃগং মেনে, কৃষ্ণমৃগচর্ম্মাবৃতত্বাদিতি ভাবঃ ॥৫॥

মৃগমিতি। তেন পরাবসুনা, অকাময়ানেন হন্তুমনিচ্ছতাপি, শরীরত্রাণমিচ্ছতা আত্মরক্ষাং কর্ত্তুমিচ্ছতা, কৃষ্ণমৃগস্য হিংস্রত্বাৎ। এতেনাজ্ঞানতো হত্যা দর্শিতা ॥৬॥

তস্যেতি। স পরাবসুঃ, প্রেতকার্য্যাণি সপিণ্ডীকরণান্তানি। এতেন কালাশৌচাপগমঃ সূচিতঃ। তৎ সত্রং বৃহদ্দ্যুম্নযজ্ঞম্, ভ্রাতরম্ অর্ব্বাবসুম্ ॥৭॥

ইদমিতি। বোঢ়ুং নিষ্পাদয়িতুম্, ন শক্তঃ বৃদ্ধত্বাদিতি ভাবঃ। হিংসিতো হতঃ ॥৮॥

স ইতি। স ত্বম্। ব্রহ্মঘাতিনাং সম্বন্ধি, ব্রতং প্রায়শ্চিত্তম্, চর, মৎপ্রতিনিধিভাবেন কুরু "ঋত্বিক্ পুত্রো গুরুর্ভ্রাতা ভাগিনেয়োঽথ বিট্পতিঃ। এভিরেব হুতং যত্তু তদ্ধুতং স্বয়মেব হি॥" ইতি স্মৃত্যা ভ্রাতুঃ প্রতিনিধিত্ববিধানাদিত্যাশয়ঃ ॥৯॥

---

তখন নিদ্রান্ধ পরাবসু শেষরাত্রে কিছু অন্ধকার অবশিষ্ট থাকিতে নিবিড় বনমধ্যে বিচরণকারী পিতাকে হরিণ বলিয়া মনে করিলেন ॥৫॥

তখন তিনি অনিচ্ছাপূর্ব্বক কেবল আত্মরক্ষা করিবার ইচ্ছায় মৃগ ভাবিয়া পিতাকে হত্যা করিলেন ॥৬॥

ভরতনন্দন! তাহার পর পরাবসু পিতার সমস্ত প্রেতকার্য্য সমাপন করিয়া পুনরায় সেই যজ্ঞে আসিয়া ভ্রাতা অর্ব্বাবসুকে এই কথা বলিলেন—॥৭॥

"আর্য্য! আপনি একাকী কোন প্রকারেই এই কার্য্য নির্বাহ করিতে সমর্থ হইবেন না, অথচ আমি মৃগ ভাবিয়া পিতাকে হত্যা করিয়া আসিয়াছি ॥৮॥

অতএব আর্য্য! আপনি যাইয়া আমার জন্য ব্রহ্মহত্যার প্রায়শ্চিত্ত করুন; আমি একাকীই এই কার্য্য নির্বাহ করিতে সমর্থ হইব" ॥৯॥

---

(৯)…চর ত্বং ব্রহ্মহিংসনম্…বা ব কা পি।

অর্ব্বাবসুরুবাচ।

করোতু বৈ ভবান্ সত্রং বৃহদ্দ্যুম্নস্য ধীমতঃ।
ব্রহ্মহত্যাং চরিষ্যেঽহং ত্বদর্থং নিয়তেন্দ্রিয়ঃ ॥১০॥

লোমশ উবাচ।

স তস্য ব্রহ্মহত্যায়াঃ পারং গত্বা যুধিষ্ঠির!।
অর্ব্বাবসুস্তদা সত্রমাজগাম পুনর্ম্মুনিঃ ॥১১॥
ততঃ পরাবসুর্দৃষ্ট্বা ভ্রাতরং সমুপস্থিতম্।
বৃহদ্দ্যুম্নমুবাচেদং বচনং হর্ষগদ্গদম্ ॥১২॥
এষ তে ব্রহ্মহা যজ্ঞং মা দ্রষ্টুং প্রবিশেদিতি।
ব্রহ্মহা প্রেক্ষিতেনাপি পীড়য়েত্ত্বামসংশয়ম্ ॥১৩॥
তচ্ছ্রুত্বৈব তদা রাজা প্রেষ্যানাহ স বিট্‌পতে!।
প্রেষ্যৈরুৎসার্য্যমাণস্তু রাজন্নর্ব্বাবসুস্তদা।
ন ময়া ব্রহ্মহত্যেয়ং কৃতেত্যাহ পুনঃ পুনঃ ॥১৪॥

ভারতকৌমুদী

করোত্বিতি। সত্রম্ আরব্ধমিমং দীর্ঘকালীনং যজ্ঞম্। ব্রহ্মহত্যাং তৎপ্রায়শ্চিত্তম্ ॥১০॥

স ইতি। তস্য পরাবসোঃ। পারং গত্বা প্রায়শ্চিত্তং সমাপ্যেত্যর্থঃ ॥১১॥

তত ইতি। হর্ষস্তু ভ্রাতৃনিরাসসম্ভবেনাত্মন এব দক্ষিণাদিসর্ব্বলাভসম্ভবাৎ ॥১২॥

এষ ইতি। ব্রহ্মহা ব্রহ্মহত্যাকারিত্বেন মহাপাতকী। পীড়য়েৎ পাপসঞ্চারেণ ॥১৩॥

তদিতি। প্রেষ্যান্ ভৃত্যান্। হে বিট্‌পতে! প্রজানাথ! যুধিষ্ঠির!। উৎসার্য্যমাণস্তস্মাদ্দেশাদপসার্য্যমাণঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪॥

অর্ব্বাবসু বলিলেন—"ভ্রাতঃ! তুমি, ধীমান্ বৃহদ্দ্যুম্নের যজ্ঞ করিতে থাক; আমি যাইয়া সংযতেন্দ্রিয় হইয়া তোমার জন্য ব্রহ্মহত্যার প্রায়শ্চিত্ত করিব" ॥১০॥

লোমশ বলিলেন—"যুধিষ্ঠির! অর্ব্বাবসুমুনি তখনই যাইয়া পরাবসুর ব্রহ্মহত্যার প্রায়শ্চিত্ত শেষ করিয়া পুনরায় সেই যজ্ঞে আগমন করিলেন ॥১১॥

তখন ভ্রাতা উপস্থিত হইয়াছেন দেখিয়া পরাবসু হর্ষগদ্গদভাবে বৃহদ্দ্যুম্নরাজাকে এই কথা বলিলেন—॥১২॥

"রাজা! এই ব্রহ্মহত্যাকারী আপনার যজ্ঞ দেখিতেও যেন প্রবেশ করে না। কারণ, ব্রহ্মহত্যাকারী দর্শন করিয়াও নিশ্চয়ই আপনাকে পাপী করিবে" ॥১৩॥

(১১) স তস্য ব্রহ্মবধ্যায়াঃ—বা ব কা পি।

উচ্যমানোঽসকৃৎ প্রেষ্যৈর্ব্রহ্মহন্নিতি ভারত !।
নৈব স্ম প্রতিজানাতি ব্রহ্মহত্যাং স্বয়ং কৃতাম্ ॥১৫॥
মম ভ্রাত্রা কৃতমিদং ময়া স পরিমোক্ষিতঃ।
স তথা প্রবদন্ ক্রোধাত্তৈশ্চ প্রেষ্যৈঃ প্রভাষিতঃ ॥১৬॥
তূষ্ণীং জগাম বিপ্রর্ষির্বনমেব মহাতপাঃ।
উগ্রং তপঃ সমাস্থায় দিবাকরমথাশ্রিতঃ ॥১৭॥
রহস্যবেদং কৃতবান্ সূর্য্যস্য দ্বিজসত্তমঃ।
মূর্ত্তিমাংস্তং দদর্শাথ স্বয়মগ্রভুগব্যয়ঃ ॥১৮॥

ভারতকৌমুদী

উচ্যেতি। হে ব্রহ্মহন্! ইত্যসকৃদুচ্যমানঃ অর্ব্বাবসুঃ। প্রতিজানাতি স্ম স্বীচকার ॥১৫॥
মমেতি। পরিমোক্ষিতো ব্রহ্মহত্যাপাপাৎ। প্রভাষিতঃ ব্রহ্মহন্নিত্যেবোক্তঃ ॥১৬॥
তূষ্ণীমিতি। বিপ্রর্ষিরর্ব্বাবসুঃ। সমাস্থায় সম্যগবলম্ব্য ॥১৭॥
রহস্যেতি। রহস্যো মন্ত্রময়ো বেদো রহস্যবেদস্তম্, কৃতবান্ প্রকাশিতবান্ ॥১৮॥

ভারতভাবদীপঃ

এতস্মিন্নিতি ॥১—৩॥ অবলোককঃ অবলোকনার্থী, গৃহান্ ভার্য্যাম্ ॥৪—১৩॥ বিট্‌পতে। হে প্রজাধীশ। ॥১৪—১৬॥ প্রভাষিতো মিথ্যাবাক্যসীত্যধিক্ষিপ্তঃ ॥১৭॥ রহস্যবেদং সূর্য্যমন্ত্রপ্রকাশকং বেদম্, "ঘৃণিরিতি দ্বে অক্ষরে সূর্য্য ইতি ত্রীণি আদিত্য ইতি ত্রীণি। এতদ্বৈ সাবিত্রস্যাষ্টাক্ষরং পদং শ্রিয়াভিষিক্তম্"ইতি কাঠকব্রাহ্মণং কৃতবান্ দদর্শ ॥১৮॥ মূর্ত্তিমান্

নরনাথ যুধিষ্ঠির! সেই কথা শুনিয়াই বৃহদ্দ্যুম্নরাজা অর্ব্বাবসুকে তাড়াইয়া দিবার জন্য ভৃত্যদিগকে বলিলেন; ভৃত্যেরাও তাঁহাকে আসিতে বারণ করিতে লাগিল; রাজা! তখন অর্ব্বাবসু বার বার বলিলেন যে, "আমি এ ব্রহ্মহত্যা করি নাই" ॥১৪॥

ভরতনন্দন! তথাপি সেই ভৃত্যেরা 'হে ব্রহ্মহন্!' এইভাবে বার বার তাঁহাকে সম্বোধন করিতে লাগিল; কিন্তু অর্ব্বাবসু সে ব্রহ্মহত্যা নিজকৃত বলিয়া স্বীকার করিলেন না ॥১৫॥

তিনি বলিতে লাগিলেন—"আমার ভাই এই কার্য্য করিয়াছে, আর আমি তাহাকে সেই পাপ হইতে মুক্ত করিয়াছি"। তথাপি সেই ভৃত্যেরা ক্রোধবশতঃ তাঁহাকে সেই কথাই বলিতে লাগিল ॥১৬॥

তখন মহাতপা ব্রহ্মর্ষি অর্ব্বাবসু নীরবে বনেই গমন করিলেন এবং ভয়ঙ্কর তপস্যা অবলম্বন করিয়া সূর্য্যের শরণাপন্ন হইলেন ॥১৭॥

এবং ব্রাহ্মণশ্রেষ্ঠ অর্ব্বাবসু সূর্য্যসম্বন্ধে এক বৈদিক মন্ত্র প্রকাশ করিলেন।

(১৫)...ব্রহ্মবধ্যাং স্বয়ং কৃতাম্—বা ব কা পি।

প্রীতাস্তস্যাভবন্ দেবাঃ কর্ম্মণাঽর্ব্বাবসোর্নৃপ !।
তং তে প্রবরয়ামাসুর্নিরাসুশ্চ পরাবসুম্ ॥১৯॥
ততো দেবা বরং তস্মৈ দদুরগ্নিপুরোগমাঃ।
স চাপি বরয়ামাস পিতুরুত্থানমাত্মনঃ।
অনাগস্ত্বং তথা ভ্রাতুঃ পিতুশ্চাস্মরণং বধে ॥২০॥
ভরদ্বাজস্য চোত্থানং যবক্রীতস্য চোভয়োঃ।
প্রতিষ্ঠাঞ্চাপি বেদস্য সৌরস্য দ্বিজসত্তমঃ ॥২১॥ (যুগ্মকম্)
এবমস্ত্বিতি তং দেবাঃ প্রোচুশ্চাপি বরান্ দদুঃ।
ততঃ প্রাদুর্ব্বভূবুস্তে সর্ব্ব এব যুধিষ্ঠির ! ॥২২॥
অথাব্রবীদ্‌যবক্রীতো দেবানগ্নিপুরোগমান্।
সমধীতং ময়া ব্রহ্ম ব্রতানি চরিতানি চ ॥২৩॥
কথঞ্চ রৈভ্যঃ শক্তো মামধীয়ানং তপস্বিনম্।
তথা যুক্তেন বিধিনা নিহন্তুমমরোত্তমাঃ ! ॥২৪॥

---

ভারতকৌমুদী

প্রীতা ইতি। প্রবরয়ামাসুঃ সর্ব্বথোৎকর্ষাৎ প্রবরং চক্রুঃ, নিরাসুঃ প্রত্যাচখ্যুঃ ॥১৯॥

তত ইতি। উত্থানমুজ্জীবনম্। অনাগস্ত্বং নিরপরাধত্বম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ। সৌরস্য সূর্য্যসম্বন্ধিনঃ, বেদস্য স্বয়ং প্রকাশিতস্য, প্রতিষ্ঠাং লোকে চিরস্থিতিম্ ॥২০—২১॥

এবমিতি। তে সর্ব্ব এব রৈভ্য-ভরদ্বাজ-যবক্রীতাঃ ॥২২॥

অথেতি। সমধীতং তপসৈব সম্যক্ প্রাপ্তম্, ব্রহ্ম বেদঃ, ব্রতানি ব্রহ্মচর্য্যাদীনি ॥২৩॥

---

তাহার পর যজ্ঞের অগ্রভোজী ও অবিনাশী সূর্য্যদেব মূর্ত্তিমান্ হইয়া নিজেই আসিয়া অর্ব্বাবসুকে দর্শন দান করিলেন ॥১৮॥

আর, রাজা! অন্য দেবতারাও অর্ব্বাবসুর কার্য্যে তাঁহার উপরে সন্তুষ্ট হইলেন এবং তাঁহারা অর্ব্বাবসুকে শ্রেষ্ঠ করিলেন এবং পরাবসুকে প্রত্যাখ্যান করিলেন ॥১৯॥

তাহার পর অগ্নিপ্রভৃতি দেবগণ অর্ব্বাবসুকে বর দিতে চাহিলেন; তখন আপন পিতার জীবন, ভ্রাতার নির্দ্দোষতা, বধ বিষয়ে পিতার অস্মরণ, ভরদ্বাজ ও যবক্রীতের জীবন এবং আত্মপ্রকাশিত সূর্য্যমন্ত্রের প্রতিষ্ঠা—এই সকল বর ব্রাহ্মণশ্রেষ্ঠ অর্ব্বাবসু প্রার্থনা করিলেন ॥২০—২১॥

'এইরূপই হউক' এই কথা দেবতারা তাঁহাকে বলিলেন এবং সেই সকল বরই দিলেন। যুধিষ্ঠির! তাহার পর তাঁহারা সকলেই আবির্ভূত হইলেন ॥২২॥

তদনন্তর যবক্রীত অগ্নিপ্রভৃতি দেবগণকে বলিলেন—"দেবশ্রেষ্ঠগণ! আমি সম্যক্‌রূপে বেদ লাভ করিয়াছিলাম, ব্রত সকলও করিয়াছিলাম ॥২৩॥

দেবা উচুঃ।

মৈবং কৃথা যবক্রীত! যথা বদসি বৈ মুনে!।
ঋতে গুরুমধীতা হি সুখং বেদাস্ত্বয়া পুরা ॥২৫॥
অনেন তু গুরূন্ দুঃখাত্তোষয়িত্বাত্মকর্ম্মণা।
কালেন মহতা ক্লেশাদ্‌ব্রহ্মাধিগতমুত্তমম্ ॥২৬॥

লোমশ উবাচ।

যবক্রীতমথোক্তৈ্বং দেবাঃ সাগ্নিপুরোগমাঃ।
সঞ্জীবয়িত্বা তান্ সর্ব্বান্ পুনর্জগ্মুস্ত্রিপিষ্টপম্ ॥২৭॥

---

ভারতকৌমুদী

কথমিতি। অধীয়ানং নিত্যং বেদং পঠন্তম্। তথা যুক্তেন প্রকারেণ ॥২৪॥

মেতি। এবং মনসি মা কৃথাঃ। ঋতে বিনা, অধীতাস্তপসা লব্ধাঃ ॥২৫॥

অনেনেতি। অনেন রৈভ্যেণ তু। আত্মকর্ম্মণা পরিচর্য্যারূপেণ। ব্রহ্ম বেদঃ, অধিগতং লব্ধম্। গুরুসেবয়া লব্ধত্বাত্তব বেদলাভাপেক্ষয়া রৈভ্যস্য বেদলাভো গরীয়ানিত্যয়ং ত্বাং হন্তুমশকদিতি ভাবঃ। অতএবোত্তমমিত্যুক্তম্ ॥২৬॥

যবেতি। সাগ্নয়শ্চ তে পুরোগমা অগ্রগামিনশ্চেতি তে। ত্রিপিষ্টপং স্বর্গম্ ॥২৭॥

ভারতভাবদীপঃ

সূর্য্যস্তং দ্বিজং দদর্শ আত্মানং দর্শয়ামাস ॥১৯॥ তং দেবাঃ প্রকর্ষেণ বরয়ামাসুঃ নিরাসুর্নিরাচক্রুর্যজ্ঞাদিতি শেষঃ ॥২০॥ প্রতিষ্ঠাং সম্প্রদায়প্রবৃত্তিম্, সৌরো বেদঃ পূর্ব্বমুক্তঃ ॥২১—২২॥ সমধীতং সম্যক্‌প্রাপ্তম্, ব্রহ্ম বেদঃ ॥২৩—২৮॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৪॥

---

যথানিয়মে বেদপাঠও করিতাম, তপস্বীও ছিলাম; তথাপি রৈভ্যমুনি কি করিয়া আমাকে সেইভাবে বধ করিতে সমর্থ হইলেন?" ॥২৪॥

দেবগণ বলিলেন—"যবক্রীতমুনি! যেরূপ আপনি বলিতেছেন, সেরূপ মনে করিবেন না। কারণ, আপনি পূর্ব্বে গুরু ব্যতীত সুখে বেদলাভ করিয়াছিলেন ॥২৫॥

আর, রৈভ্যমুনি পরিচর্য্যাদ্বারা অতিকষ্টে গুরুদিগকে সন্তুষ্ট করিয়া দীর্ঘকালে বহু ক্লেশে বেদলাভ করিয়াছিলেন; সুতরাং আপনার বেদলাভ অপেক্ষা রৈভ্যমুনির বেদলাভ উৎকৃষ্ট ছিল" ॥২৬॥

লোমশ বলিলেন—"অগ্নিপ্রভৃতি দেবতারা যবক্রীতকে এইরূপ বলিয়া ভরদ্বাজপ্রভৃতি সকলকেই সঞ্জীবিত করিয়া পুনরায় স্বর্গে চলিয়া গেলেন ॥২৭॥

---

(২৬)…অনেন তু গুরুম্—পি। (২৭)…সেন্দ্রপুরোগমাঃ—বা ব কা নি।

আশ্রমস্তস্য পুণ্যোঽয়ং সদাপুষ্পফলদ্রুমঃ।
অত্রোষ্য রাজশার্দ্দূল! সর্ব্বপাপৈঃ প্রমোক্ষ্যসে ॥২৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং যবক্রীতোপাখ্যানে চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

লোমশ উবাচ।

উশীরবীজং মৈনাকং গিরিং শ্বেতঞ্চ ভারত!।
সমতীতোঽসি কৌন্তেয়! কালশৈলঞ্চ পার্থিব! ॥১॥

এষা গঙ্গা সপ্তবিধা রাজতে ভরতর্ষভ!।
স্থানং বিরজসং পুণ্যং যত্রাগ্নির্নিত্যমিধ্যতে ॥২॥

এতদ্বৈ মানুষেণাদ্য ন শক্যং দ্রষ্টুমদ্ভুতম্।
সমাধিং কুরুতাব্যগ্রাস্তীর্থান্যেতানি দ্রক্ষ্যথ ॥৩॥

---

ভারতকৌমুদী

আশ্রম ইতি। তস্য রৈভ্যস্য। সদা পুষ্পাণি ফলানি চ যেষু তে তাদৃশা দ্রুমা যত্র সঃ ॥২৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

উশীরেতি। গিরিশব্দঃ প্রত্যেকমভিসম্বধ্যতে। সমতীতঃ অতিক্রান্তঃ ॥১॥
এষেতি। সপ্তবিধা সপ্তপ্রবাহা। বিরজসং নির্ম্মলম্। ইধ্যতে দীপ্যতে ॥২॥

---

রাজশ্রেষ্ঠ যুধিষ্ঠির! এই সেই পবিত্র রৈভ্যমুনির আশ্রম; এ আশ্রমের বৃক্ষসকল সর্ব্বদাই পুষ্পবান্ ও ফলবান্ থাকে। তুমি এখানে বাস করিয়া সমস্ত পাপ হইতে মুক্ত হইবে" ॥২৮॥

—:*:—

লোমশ বলিলেন—"হে ভরতবংশীয় কুন্তীনন্দন রাজা! তুমি উশীরবীজ, মৈনাক ও শ্বেতগিরি এবং কালশৈল অতিক্রম করিয়াছ ॥১॥

ভরতশ্রেষ্ঠ! এই সপ্তপ্রবাহা গঙ্গা শোভা পাইতেছেন; এই স্থানটী নির্ম্মল ও পবিত্র; যে স্থানে সর্ব্বদাই অগ্নি প্রজ্বলিত হইতেছেন ॥২॥

---

(২৮)…সর্ব্বপাপৈঃ প্রমোক্ষ্যসি—বা ব কা। * '…অষ্টত্রিংশদধিকশততমঃ…' —বা ব কা পি, '…চত্বারিংশদধিকশততমঃ…'—নি।

এতৎ পশ্যসি দেবানামাক্রীড়ং চরণাঙ্কিতম্ ।
অতিক্রান্তোঽসি কৌন্তেয় ! কালশৈলঞ্চ পর্ব্বতম্ ॥৪॥
শ্বেতং গিরিং প্রবেক্ষ্যামো মন্দরঞ্চৈব পর্ব্বতম্ ।
যত্র মাণিবরো যক্ষঃ কুবেরশ্চৈব যক্ষরাট্ ॥৫॥
অষ্টাশীতিসহস্রাণি গন্ধর্ব্বাঃ শীঘ্রগামিনঃ ।
তথা কিম্পুরুষা রাজন্ ! যক্ষাশ্চৈব চতুর্গুণাঃ ॥৬॥
অনেকরূপসংস্থানা নানাপ্রহরণাশ্চ তে ।
যক্ষেন্দ্রং মনুজশ্রেষ্ঠ ! মাণিভদ্রমুপাসতে ॥৭॥ (যুগ্মকম্)
তেষামৃদ্ধিরতীবাত্র গতৌ বায়ুসমাশ্চ তে ।
স্থানাৎ প্রচ্যাবয়েয়ুর্যে দেবরাজমপি ধ্রুবম্ ॥৮॥
তৈস্তাত ! বলিভির্গুপ্তা যাতুধানৈশ্চ রক্ষিতাঃ ।
দুর্গমাঃ পর্ব্বতাঃ পার্থ ! সমাধিং পরমং কুরু ॥৯॥

ভারতকৌমুদী

এতদিতি। সমাধিম্ এতত্তীর্থদর্শনে একাগ্রতাম্, অব্যগ্রা অনাকুলচিত্তাঃ ॥৩॥
এতদিতি। আক্রীড়ং ক্রীড়াস্থানম্, অতএব দেবানামেব চরণাঙ্কিতম্ ॥৪॥
শ্বেতমিতি। শ্বেতং গিরিং কৈলাসম্। মাণিবরো নাম, মণিভদ্রোঽপ্যস্য নাম ॥৫॥
অষ্টেতি। চতুর্গুণা অষ্টাশীতিসহস্রাণামেব। সংস্থানমঙ্গম্ ॥৬—৭॥
তেষামিতি। ঋদ্ধির্ধনসম্পৎ। স্থানাদ্দেবরাজত্বপদাৎ, প্রচ্যাবয়েয়ুঃ ভ্রংশয়েয়ুঃ ॥৮॥

এই অদ্ভুত স্থানটীকে এখন আর মানুষ দেখিতে সমর্থ হয় না; সুতরাং তোমরা অধীর না হইয়া একাগ্রতা অবলম্বন কর; তাহা হইলেই তীর্থগুলি দেখিতে পাইবে ॥৩॥

এই দেবগণের ক্রীড়াস্থান দেখিতেছ, ইহাতে সেই দেবগণের চরণচিহ্ন সকল রহিয়াছে। কুন্তীনন্দন ! তুমি কালশৈল অতিক্রম করিয়াছ ॥৪॥

আমরা এখন ক্রমশঃ কৈলাসপর্ব্বত ও মন্দরপর্ব্বতে প্রবেশ করিব; যেখানে মাণিবরযক্ষ ও যক্ষরাজ কুবের অবস্থান করেন ॥৫॥

মনুষ্যশ্রেষ্ঠ রাজা ! অষ্টাশী হাজার দ্রুতগামী গন্ধর্ব্ব ও কিন্নর এবং তাহার চতুর্গুণ যক্ষ নানাবিধ রূপ ও অঙ্গশালী হইয়া এবং নানাবিধ অস্ত্র ধারণ করিয়া যক্ষশ্রেষ্ঠ মণিভদ্রের সেবা করিয়া থাকে ॥৬—৭॥

এখানে তাহাদের অত্যন্ত ধনসমৃদ্ধি আছে এবং তাহারা গমনে বায়ুর তুল্য বেগবান্; যাহারা দেবরাজকে নিশ্চয়ই স্বস্থান হইতে ভ্রষ্ট করিতে পারে ॥৮॥

(৪)…এতদ্দ্রক্ষ্যসি—বা ব কা নি। (৫)…অত্র মাণিবরঃ—বা ব কা নি।

কুবেরসচিবাশ্চান্যে রৌদ্রা মৈত্রাশ্চ রাক্ষসাঃ।
তৈঃ সমেষ্যাম কৌন্তেয়! সংযত্তো বিক্রমে ভব ॥১০॥
কৈলাসপর্ব্বতো রাজন্। ষড়্‌যোজনশতোচ্ছ্রিতঃ।
যত্র দেবাঃ সমায়ান্তি বিশালা যত্র ভারত! ॥১১॥
অসংখ্যেয়াস্তু কৌন্তেয়! যক্ষরাক্ষসকিন্নরাঃ।
নাগাঃ সুপর্ণা গন্ধর্ব্বাঃ কুবেরসদনং প্রতি ॥১২॥
তান্ বিগাহস্ব পার্থাদ্য তপসা চ দমেন চ।
রক্ষ্যমাণো ময়া রাজন্! ভীমসেনবলেন চ ॥১৩॥
স্বস্তি তে বরুণো রাজা যমশ্চ সমিতিঞ্জয়ঃ।
গঙ্গা চ যমুনা চৈব পর্ব্বতশ্চ দধাতু তে ॥১৪॥

---

ভারতকৌমুদী

তৈরিতি। গুপ্তা রক্ষিতাঃ, যাতুধানৈ রাক্ষসৈঃ। সমাধিং গমনে একাগ্রতাম্ ॥৯॥

কুবেরেতি। রৌদ্রা ভয়ঙ্করাঃ, মৈত্রা মিত্রভাবাপন্নাঃ,অবস্থাবিশেষে ইত্যুভয়ত্রাপ্যাশয়ঃ। সমেষ্যাম মিলিতা ভবিষ্যামঃ, বিসর্গলোপ আর্ষঃ। সংযত্তো যত্নবান্ ॥১০॥

কৈলাসেতি। উচ্ছ্রিত উচ্চঃ। বিশালা বদরী নগরী বা ॥১১॥

অসংখ্যেয়া ইতি। সুপর্ণা গরুড়বংশীয়াঃ। কুবেরসদনং প্রতি কুবেরনগরে ॥১২॥

তানিতি। তান্ বিগাহস্ব তেষু প্রবিশ। দমেন ইন্দ্রিয়নিগ্রহেণ ॥১৩॥

স্বস্তীতি। স্বস্তি মঙ্গলম্। সমিতিঞ্জয়ো যুদ্ধবিজয়ী। দধাতু বিদধাতু ॥১৪॥

---

বৎস পৃথানন্দন! সেই বলবান্ গন্ধর্ব্ব, কিন্নর, যক্ষ ও রাক্ষসগণের রক্ষিত এই সকল দুর্গম পর্ব্বত দেখা যাইতেছে; এ গুলিতে প্রবেশ করিবার জন্য বিশেষ মনোযোগ কর ॥৯॥

ভয়ঙ্করপ্রকৃতি ও কোমলস্বভাব অন্যান্য অনেক রাক্ষসও কুবেরের মন্ত্রী হইয়া রহিয়াছে; আমরা তাহাদের সহিত মিলিত হইব; সুতরাং কুন্তীনন্দন! তুমি বিক্রমপ্রকাশে বিশেষ যত্নবান্ হও ॥১০॥

ভরতনন্দন রাজা! কৈলাসপর্ব্বত ছয় শত যোজন উচ্চ; যেখানে দেবতারা আসিয়া থাকেন এবং যেখানে বিশাল একটী নগরী আছে ॥১১॥

কুন্তীনন্দন! অসংখ্য যক্ষ, রাক্ষস, কিন্নর, নাগ, সুপর্ণ ও গন্ধর্ব্ব কুবেরের নগরে অবস্থান করে ॥১২॥

পৃথানন্দন রাজা! আমি ও ভীমসেন তোমাকে রক্ষা করিব—এই অবস্থায় তুমি আজ তপস্যা ও ইন্দ্রিয়সংযমের প্রভাবে তাহাদের মধ্যে প্রবেশ কর ॥১৩॥

---

(১০)···সংযত্তো বিক্রমেণ চ—বা ব কা,···যত্তো বিক্রমণে ভব—নি।

মরুতশ্চ সহাশ্বিভ্যাং সরিতশ্চ সরাংসি চ।
স্বস্তি দেবাসুরেভ্যশ্চ বসুভ্যশ্চ বিশাংপতে ! ॥১৫॥
ইন্দ্রস্য জাম্বূনদপর্ব্বতাদ্বৈ শৃণোমি ঘোষং তব দেবি ! গঙ্গে !।
গোপায়য়েমং সুভগে ! গিরিভ্যঃ সর্ব্বাজমীঢ়াপচিতং নরেন্দ্রম্ ॥১৬॥
দদস্ব শর্ম্ম প্রবিবিক্ষতোঽস্য শৈলানিমান্ শৈলসুতে ! নৃপস্য।
উক্ত্বা তথা সাগরগাং স বিপ্রো যত্তো ভবস্বেতি শশাস পার্থম্ ॥১৭॥
যুধিষ্ঠির উবাচ।
অপূর্ব্বোঽয়ং সম্ভ্রমো লোমশস্য কৃষ্ণাং সর্ব্বে রক্ষত মা প্রমাদম্।
দেশো হ্যয়ং দুর্গতমো মতোঽস্য তস্মাৎ পরং শৌচমিহাচরধ্বম্ ॥১৮॥

---

ভারতকৌমুদী

মরুত ইতি। হে বিশাংপতে! অশ্বিভ্যাং সহ মরুতো বায়বঃ সরিতশ্চ সরাংসি চ তে স্বস্তি বিদধত্বিতি পূর্ব্বানুকর্ষঃ। দেবাসুরেভ্যশ্চ বসুভ্যশ্চ তে স্বস্তি ভবত্বিতি শেষঃ ॥১৫॥

ইন্দ্রস্যেতি। জাম্বূনদপর্ব্বতাৎ স্বর্ণপর্ব্বতাৎ সুমেরুতঃ। গোপায়য় রক্ষ, আয়প্রত্যয়ান্তাদ্‌-গুপধাতোশ্চুরাদিত্বাৎ স্বার্থে ইন্। সর্ব্বৈঃ আজমীঢৈরজমীঢ়বংশীয়ৈঃ অপচিতং পূজিতম্ ॥১৬॥

দদস্বেতি। শর্ম্ম মঙ্গলম্, প্রবিবিক্ষতঃ প্রবেষ্টুমিচ্ছতঃ। যত্তঃ শৈলপ্রবেশে যত্নবান্ ॥১৭॥

অপূর্ব্ব ইতি। প্রমাদমনবধানতাম্, মা কুরুতেতি শেষঃ। দুর্গতমঃ অতীবদুর্গমঃ পরমত্যন্তম্, শৌচং বাঙ্মনঃকায়শুদ্ধিম্, আচরধ্বং কুরুত ॥১৮॥

ভারতভাবদীপঃ

উশীরেতি ॥১॥ যত্রাগ্নির্নিত্যমিধ্যত ইতি ত্রিযোগিনারায়ণাখ্যং হরিদ্বারাৎ পরতঃ স্থান-মস্তি ॥২—১০॥ বিশালা বদরী ॥১১—১৫॥ ইন্দ্রস্য ইন্দ্রসম্বন্ধিনো জাম্বূনদং সুবর্ণং তন্ময়াৎ পর্ব্বতান্মেরোঃ গোপায়য়েতি ণিজন্তস্য রূপম্, দেবৈরিতি শেষঃ স্বার্থে বা ণিচ্, আজমীঢ়বংশে

---

বরুণ, যুদ্ধবিজয়ী যমরাজা, গঙ্গা, যমুনা ও পর্ব্বত সকল তোমার মঙ্গল করুন ॥১৪॥

অশ্বিনীকুমারদ্বয়ের সহিত সমস্ত বায়ু, সমস্ত নদী ও সমস্ত সরোবর তোমার মঙ্গল করুন এবং অন্যান্য দেবতা, অসুর ও বসুগণ হইতেও তোমার মঙ্গল হউক ॥১৫॥

গঙ্গাদেবি! আমি ইন্দ্রের সুমেরুপর্ব্বত হইতে তোমার শব্দ শুনিতেছি। সুভগে! তুমি সমস্ত অজমীঢ়বংশীয়গণকর্ত্তৃক সম্মানিত এই রাজাকে পর্ব্বত হইতে রক্ষা কর ॥১৬॥

শৈলসুতে! রাজা যুধিষ্ঠির এই পর্ব্বতসমূহে প্রবেশ করিবার ইচ্ছা করিতে-ছেন; অতএব তুমি ইঁহাকে মঙ্গল দান কর"। লোমশমুনি গঙ্গাকে এইরূপ বলিয়া যুধিষ্ঠিরকে উপদেশ দিলেন যে, "তুমি পর্ব্বতপ্রবেশে যত্নবান্ হও" ॥১৭॥

বৈশম্পায়ন উবাচ।

ততোঽব্রবীদ্ভীমমুদারবীর্য্যং কৃষ্ণাং যত্তঃ পালয় ভীমসেন !।
শূন্যেঽর্জ্জুনেঽসন্নিহিতে চ তাত ! ত্বামেব কৃষ্ণা ভজতে ভয়েষু ॥১৯॥
ততো মহাত্মা স যমৌ সমেত্য মূর্দ্ধন্যুপাঘ্রায় বিমৃজ্য গাত্রে।
উবাচ তৌ বাষ্পকলং স রাজা মা ভৈষ্টমাগচ্ছতমপ্রমত্তৌ ॥২০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি
তীর্থযাত্রায়াং যুধিষ্ঠিরবাক্যে পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

ভারতকৌমুদী

তত ইতি। অব্রবীদ্যুধিষ্ঠির ইতি শেষঃ। উদারবীর্য্যং মহাবলম্। যত্তো যত্নবান সন্। শূন্যে লোকরহিতে স্থানে, অর্জ্জুনে চাসন্নিহিতে, কৃষ্ণা দ্রৌপদী ॥১৯॥

তত ইতি। যমৌ নকুলসহদেবৌ। বাষ্পকলং স্নেহাশ্রুবিন্দুবিসর্জ্জনপূর্ব্বকম ॥২০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি
তীর্থযাত্রায়াংপঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভারতভাবদীপঃ

অপচিতং পূজিতং শ্রেষ্ঠমিত্যর্থঃ ॥১৬॥ দদস্ব দেহি ॥১৭॥ শৌচং বাঙ্মনঃকায়শুদ্ধিম্ ॥১৮—১৯॥ ভৈষ্টমিতি চ্ছেদঃ ॥২০॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৫॥

---

যুধিষ্ঠির বলিলেন—"লোমশমুনির অভূতপূর্ব্ব ব্যস্ততা দেখা যাইতেছে; অতএব তোমরা সকলে দ্রৌপদীকে রক্ষা কর এবং নিজেরাও সাবধান হও। ইনি এই স্থানটাকে অত্যন্ত দুর্গম মনে করেন; সুতরাং সকলেই সর্ব্বপ্রকার পবিত্র হও" ॥১৮॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর যুধিষ্ঠির মহাবল ভীমকে বলিলেন—"ভীম! তুমি বিশেষ যত্নবান্ হইয়া দ্রৌপদীকে রক্ষা কর। কারণ, বৎস! শূন্য স্থানে অর্জ্জুন নিকটে না থাকিলে ভয়ের সময়ে দ্রৌপদী তোমাকেই অবলম্বন করেন" ॥১৯॥

তাহার পর মহাত্মা যুধিষ্ঠির নকুল ও সহদেবের নিকট যাইয়া তাঁহাদের মস্তকাঘ্রাণ ও গাত্রমার্জ্জন করিয়া স্নেহাশ্রু বিসর্জ্জনপূর্ব্বক তাঁহাদিগকে বলিলেন—"তোমরা ভীত হইও না, সাবধানে আগমন কর" ॥২০॥

—:*:—

* '...একোনচত্বারিংশদধিকঃ...' —বা ব কা পি, '...একচত্বারিংশদধিকঃ...' —নি।

# ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

অন্তর্হিতানি ভূতানি বলবন্তি মহান্তি চ।
অগ্নিনা তপসা চৈক শক্যং গন্তুং বৃকোদর! ॥১॥
সন্নিবর্ত্তয় কৌন্তেয়! ক্ষুৎপিপাসে বলাশ্রয়াৎ।
ততো বলঞ্চ দাক্ষ্যঞ্চ সংশ্রয়স্ব বৃকোদর! ॥২॥
ঋষেস্ত্বয়া শ্রুতং বাক্যং কৈলাসং পর্ব্বতং প্রতি।
বুদ্ধ্যা প্রপশ্য কৌন্তেয়! কথং কৃষ্ণা গমিষ্যতি ॥৩॥
অথবা সহদেবেন ধৌম্যেন চ সমং বিভো!।
সূতৈঃ পৌরোগবৈশ্চৈব সর্ব্বৈশ্চ পরিচারকৈঃ ॥৪॥
রথৈরশ্বৈশ্চ যে চান্যে বিপ্রাঃ ক্লেশাসহাঃ পথি।
সর্ব্বৈস্ত্বং সহিতো ভীম! নিবর্ত্তস্বায়তেক্ষণ! ॥৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অন্তরিতি। অন্তর্হিতানি অদৃশ্যতয়া তিষ্ঠন্তি, ভূতানি দেবজাতীয়াঃ প্রাণিনঃ। অতএব তান্যনিষ্টমপি কুর্য্যুরিতি ভাবঃ। তেন চ অগ্নিনা অগ্নিগ্রহণেন, তপসা তদ্বলেন ॥১॥

সমিতি। সন্নিবর্ত্তয় সম্যগ্নিজহীহি। দাক্ষ্যং দুর্গমস্থানে গমনৈনপুণ্যম্ ॥২॥

ঋষেরিতি। ঋষের্লোমশাৎ। প্রপশ্য পর্য্যালোচয়। কৃষ্ণা দ্রৌপদী ॥৩॥

অথবেতি। সূতৈঃ সারথিভিঃ, পৌরোগবৈঃ পাকশালাধ্যক্ষৈঃ, "পৌরোগবস্তদধ্যক্ষঃ" ইত্যমরঃ। নিবর্ত্তস্ব, পর্ব্বতপ্রবেশাদিতি শেষঃ। হে আয়তেক্ষণ! বিস্তৃতনয়ন! ॥৪—৫॥

যুধিষ্ঠির বলিলেন—"ভীম! এখানে বলবান্ ও বিশালাকৃতি প্রাণী সকল অদৃশ্যভাবে থাকে; সুতরাং অগ্নি গ্রহণ করিয়া তপোবলে যাইতে পারা যায় ॥১॥

কুন্তীনন্দন ভীম! তুমি সহিষ্ণুতার বলে ক্ষুধা ও পিপাসা পরিত্যাগ কর এবং দুর্গম পথে গমনের শক্তি ও নিপুণতা অবলম্বন কর ॥২॥

কুন্তীনন্দন! তুমি লোমশমুনির নিকট কৈলাসপর্ব্বতের বিবরণ শুনিয়াছ; সুতরাং বুদ্ধিদ্বারা পর্য্যালোচনা কর দেখি—দ্রৌপদী কি করিয়া গমন করিবেন ॥৩॥

অথবা, প্রভাবশালী বিস্তৃতনয়ন ভীম! সহদেব, ধৌম্য, সারথিগণ,

ত্রয়ো বয়ং গমিষ্যামো লঘ্বাহারা যতব্রতাঃ।
অহঞ্চ নকুলশ্চৈব লোমশশ্চ মহাতপাঃ ॥৬॥
মমাগমনমাকাঙ্ক্ষন্ গঙ্গাদ্বারে সমাহিতঃ।
বসেহ দ্রৌপদীং রক্ষন্ যাবদাগমনং মম ॥৭॥

ভীম উবাচ।

রাজপুত্রী শ্রমেণার্ত্তা দুঃখার্ত্তা চৈব ভারত!
ব্রজত্যেব হি কল্যাণী শ্বেতবাহদিদৃক্ষয়া ॥৮॥
তব চাপ্যরতিস্তীব্রা বর্ত্ততে তমপশ্যতঃ।
গুড়াকেশং মহাত্মানং সংগ্রামেম্বপলায়িনম্।
কিং পুনঃ সহদেবঞ্চ মাঞ্চ কৃষ্ণাঞ্চ ভারত! ॥৯॥
দ্বিজাঃ কামং নিবর্ত্তন্তাং সর্ব্বে চ পরিচারকাঃ।
সূতাঃ পৌরোগবাশ্চৈব যঞ্চ মন্যেত নো ভবান্ ॥১০॥

---

ভারতকৌমুদী

ত্রয় ইতি। লঘ্বাহারাঃ স্বল্পভোজনাঃ, যতব্রতা সংযতনিদ্রাদিনিয়মাঃ ॥৬॥

মমেতি। আকাঙ্ক্ষন্ প্রতীক্ষমাণঃ, গঙ্গাদ্বারে হরিদ্বারে। বস তিষ্ঠ ॥৭॥

রাজেতি। কল্যাণী কল্যাণকারিণী কৃষ্ণা, শ্বেতবাহদিদৃক্ষয়া অর্জ্জুনদর্শনেচ্ছয়া ॥৮॥

তবেতি। অরতির্বিষাদঃ। গুড়াকেশমর্জ্জুনম্। সহদেবঞ্চ মাঞ্চ কৃষ্ণাঞ্চ অপশ্যতস্তব কিং পুনঃ সা অরতির্ন ভবিষ্যতীতি শেষঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৯॥

দ্বিজা ইতি। কামং যথেপ্সিতম্। মন্যেত সহ গমনায় নানুমন্যেত ॥১০॥

---

পাকশালাধ্যক্ষগণ, সমস্ত পরিচারক, রথ, অশ্ব এবং অন্য যে সকল ব্রাহ্মণ পথের কষ্ট সহ্য করিতে অক্ষম, ইঁহাদের সকলের সহিত তুমি নিবৃত্ত হও ॥৪—৫॥

কেবল আমি, নকুল ও মহাতপা লোমশ—আমরা তিন জন অল্প ভোজন করিতে থাকিয়া এবং নিদ্রাপ্রভৃতি নিয়ম সংযত করিয়া গমন করিব ॥৬॥

আমার আগমনের প্রতীক্ষা এবং দ্রৌপদীকে রক্ষা করিতে থাকিয়া সাবধান হইয়া আমার প্রত্যাগমনপর্য্যন্ত এই গঙ্গাদ্বারেই অবস্থান কর” ॥৭॥

ভীম বলিলেন—“ভরতনন্দন! পরিশ্রান্তা, দুঃখিতা, রাজনন্দিনী এবং সকলেরই কল্যাণকারিণী দ্রৌপদী অর্জ্জুনকে দেখিবার ইচ্ছায় যাইবেনই ॥৮॥

ভরতনন্দন! আপনি, যুদ্ধে অপলায়ী ও মহাত্মা একমাত্র অর্জ্জুনকে দেখিতেছেন না বলিয়াই আপনার গুরুতর বিষাদ চলিতেছে; এ অবস্থায় আবার সহদেবকে, আমাকে ও দ্রৌপদীকে দেখিতে না পাইলে কি আরও গুরুতর বিষাদ হইবে না? ॥৯॥

ন হ্যহং হাতুমিচ্ছামি ভবন্তমিহ কর্হিচিৎ।
শৈলেঽস্মিন্ রাক্ষসাকীর্ণে দুর্গেষু বিষমেষু চ ॥১১॥
ইয়ঞ্চাপি মহাভাগা রাজপুত্রী পতিব্রতা।
ত্বামৃতে পুরুষব্যাঘ্র! নোৎসহেদ্বিনিবর্ত্তিতুম্ ॥১২॥
তথৈব সহদেবোঽয়ং সততং ত্বামনুব্রতঃ।
ন জাতু বিনিবর্ত্তেত মনোজ্ঞো হ্যহমস্য বৈ ॥১৩॥
অপি চাত্র মহারাজ! সব্যসাচিদিদৃক্ষয়া।
সর্ব্বে লালসভূতাঃ স্ম তস্মাদ্‌যাস্যামহে সহ ॥১৪॥
যদ্যশক্যো রথৈর্গন্তুং শৈলোঽয়ং বহুকন্দরঃ।
পদ্ভিরেব গমিষ্যামো মা রাজন্! বিমনা ভব ॥১৫॥
অহং বহিষ্যে পাঞ্চালীং যত্র যত্র ন শক্ষ্যতি।
ইতি মে বর্ত্ততে বুদ্ধির্মা রাজন্! বিমনা ভব ॥১৬॥

ভারতকৌমুদী

নেতি। হাতুং ত্যক্তুম্। দুর্গেষু দুর্গমেষু, বিষমেষু উচ্চাবচেষু স্থানেষু ॥১১॥
ইয়মিতি। ঋতে বিনা। নোৎসহের শক্নুয়াৎ, পতিব্রতারূপত্বাদেবেতি ভাবঃ ॥১২॥
তথেতি। ত্বাং প্রতি অনুব্রতঃ অনুকূলঃ। জাতু কদাচিৎ, মনোজ্ঞঃ অভিপ্রায়জ্ঞঃ ॥১৩॥
অপীতি। সব্যসাচিদিদৃক্ষয়া অর্জ্জুনদর্শনেচ্ছয়া। লালসভূতা উৎসুকা জাতাঃ ॥১৪॥
যদীতি। বহূনি কন্দরাণি গুহা যত্র সঃ। বিমনা উদ্বিগ্নচিত্তঃ ॥১৫॥

সুতরাং সকল ব্রাহ্মণ, পরিচারক, সারথি, পাকশালাধ্যক্ষ এবং আপনি যাঁহাকে যাইবার অনুমতি না দিবেন, তিনি ইচ্ছানুসারে নিবৃত্ত হউন ॥১০॥

কিন্তু আমি এই রাক্ষসাকীর্ণ পর্ব্বতে দুর্গম ও বিষম স্থানে কখনই আপনাকে পরিত্যাগ করিতে ইচ্ছা করি না ॥১১॥

পুরুষশ্রেষ্ঠ! তা'র পর মহাভাগা ও পতিব্রতা এই রাজনন্দিনী দ্রৌপদী আপনাকে ছাড়িয়া নিবৃত্ত হইতে পারিবেন না ॥১২॥

এবং এই সহদেবও সর্ব্বদাই আপনার অনুকূল; সুতরাং সহদেবও কখনই নিবৃত্তি পাইবে না। কারণ, আমি উহার মনের ভাব জানি ॥১৩॥

আর, মহারাজ! সকলেই অর্জ্জুনকে দেখিবার ইচ্ছায় উৎকণ্ঠিত হইয়াছেন; অতএব আমরা সকলেই আপনার সহিত যাইব ॥১৪॥

তবে, এই পর্ব্বতে বহুতর গুহা আছে বলিয়া যদি রথে গমন করিতে পারা না যায়, তাহা হইলে আমরা পদব্রজেই গমন করিব; আপনি উদ্বিগ্ন হইবেন না ॥১৫॥

সুকুমারৌ তথা বীরৌ মাদ্রীনন্দিকরাবুভৌ।
দুর্গে সন্তারয়িষ্যামি যত্রাশক্তৌ ভবিষ্যতঃ ॥১৭॥

যুধিষ্ঠির উবাচ। *

এবং তে ভাষমাণস্য বলং ভীমাভিবর্দ্ধতাম্।
যত্ত্বমুৎসহসে বোঢ়ুং পাঞ্চালীঞ্চ যশস্বিনীম্ ॥১৮॥
যমজৌ চাপি ভদ্রং তে নৈতদন্যত্র বিদ্যতে।
বলং তব যশশ্চৈব ধর্ম্মঃ কীর্ত্তিশ্চ বর্দ্ধতাম্ ॥১৯॥
যত্ত্বমুৎসহসে বোঢ়ুং ভ্রাতরৌ সহ কৃষ্ণয়া।
মা তে গ্লানির্মহাবাহো! মা চ তেঽস্তু পরাভবঃ ॥২০॥

ভারতকৌমুদী

অহমিতি। বহিষ্যে বক্ষ্যামি, ইড়াগম আর্ষঃ। ন শক্ষ্যতি গন্তুমিতি শেষঃ ॥১৬॥
সুকুমারাবিতি। মাদ্র্যা নন্দিকরৌ আনন্দজনকৌ। দুর্গে দুর্গমস্থানে ॥১৭॥
এবমিতি। উৎসহসে উৎসাহেনেচ্ছসি ॥১৮॥
যমজাবিতি। যমজৌ নকুলসহদেবৌ চাপি বোঢ়ুমুৎসহস ইত্যনুবৃত্তিঃ ॥১৯॥
যদিতি। গ্লানিরায়াসঃ। পরাভবো যুদ্ধে পরাজয়ঃ ॥২০॥

রাজা! পাঞ্চালী যেখানে যেখানে গমন করিতে না পারিবেন, আমি সেইখানে সেইখানেই উঁহাকে বহন করিব; এ-ই আমার ইচ্ছা; আপনি উদ্বিগ্ন হইবেন না ॥১৬॥

তা'র পর কোমলাঙ্গ, বীর ও মাদ্রীর আনন্দজনক নকুল এবং সহদেবও যে দুর্গমস্থানে গমন করিতে অসমর্থ হইবে, সেখানে উঁহাদিগকে আমি পার করিয়া দিব" ॥১৭॥

যুধিষ্ঠির বলিলেন—"ভীম! তুমি যখন যশস্বিনী পাঞ্চালীকে বহন করিবার ইচ্ছা করিতেছ এবং এইরূপ বলিতেছ, তখন তোমার বলবৃদ্ধি হউক ॥১৮॥

এবং যখন নকুল-সহদেবকেও বহন করিবার ইচ্ছা করিতেছ, তখন তোমার মঙ্গল, বল, যশ, ধর্ম্ম ও কীর্ত্তি বৃদ্ধি লাভ করুক। এরূপ ব্যবহার অন্যত্র নাই ॥১৯॥

মহাবাহু! তুমি যখন দ্রৌপদীর সহিত নকুল-সহদেবকে বহন করিবার ইচ্ছা করিতেছ, তখন যেন তোমার গ্লানি ও পরাভব হয় না" ॥২০॥

* রাজোবাচ—পি। (১৮)…পাঞ্চালীং বিপুলেঽধ্বনি—পি নি। (২০)…যত্ত্বমুৎসহসে নেতুম্—বা ব কা নি।

বৈশম্পায়ন উবাচ।

ততঃ কৃষ্ণাঽব্রবীদ্বাক্যং প্রহসন্তী মনোরমম্।
গমিষ্যামি ন সন্তাপঃ কার্য্যো মাং প্রতি ভারত! ॥২১॥

লোমশ উবাচ।

তপসা শক্যতে গন্তুং পর্ব্বতং গন্ধমাদনম্।
তপসা চৈব কৌন্তেয়! সর্ব্বে যোক্ষ্যামহে বয়ম্ ॥২২॥
নকুলঃ সহদেবশ্চ ভীমসেনশ্চ পার্থিব।।
অহঞ্চ ত্বঞ্চ কৌন্তেয়! দ্রক্ষ্যামঃ শ্বেতবাহনম্ ॥২৩॥

বৈশম্পায়ন উবাচ।

এবং সম্ভাষমাণাস্তে সুবাহুবিষয়ং মহৎ।
দদৃশুর্ম্মুদিতা রাজন্! প্রভূতগজবাজিমৎ ॥২৪॥
কিরাত-তঙ্গণাকীর্ণং পুলিন্দশতসঙ্কুলম্।
হিমবত্যমরৈর্জুষ্টং বহ্বাশ্চর্য্যসমাকুলম্ ॥২৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। গমিষ্যামি স্বয়মেবেত্যাশয়ঃ। সন্তাপ উদ্বেগঃ ॥২১॥

তপসেতি। শক্যত ইতি কর্ত্তরি যন্, ধাতুশ্চায়মুভয়পদী দৈবাদিকঃ ॥২২॥

নকুল ইতি। শ্বেতবাহনম্ অর্জ্জুনম্ ॥২৩॥

এবমিতি। সুবাহোঃ পুলিন্দরাজস্য বিষয়ং রাজ্যম্। ক্লীবত্বমার্ষম্। প্রভূতগজবাজিমৎ প্রচুরহস্ত্যশ্বযুক্তম্। কিরাত-তঙ্গণ-পুলিন্দা অন্ত্যজবিশেষাঃ ॥২৪—২৫॥

---

বৈশম্পায়ন কহিলেন—তাহার পর দ্রৌপদী হাসিতে হাসিতে মনোহর বাক্য বলিলেন—"আমি নিজেই গমন করিতে পারিব; সুতরাং ভরতনন্দন! আপনি আমার বিষয়ে উদ্বেগ করিবেন না" ॥২১॥

লোমশ বলিলেন—"তপোবলেই গন্ধমাদনপর্ব্বতে যাইতে পারা যায়; সুতরাং কুন্তীনন্দন! আমরা সকলেই তপস্যাযুক্ত হইব ॥২২॥

রাজা কুন্তীনন্দন! তাহার পর ভীম, নকুল, সহদেব, আমি এবং তুমি—আমরা সকলে যাইয়া অর্জ্জুনকে দর্শন করিব" ॥২৩॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা! তাঁহারা আনন্দিতচিত্তে এইরূপ আলাপ করিতে করিতে যাইয়া সুবাহুরাজার বিশাল রাজ্য দর্শন করিলেন; সেই রাজ্যে প্রচুর হস্তী, অশ্ব, কিরাত, তঙ্গণ ও পুলিন্দ ছিল, হিমালয়ভাগে দেবতারা বিচরণ করিতেন এবং বহুতর আশ্চর্য্য বস্তু ছিল ॥২৪—২৫॥

---

(২১)—প্রহসন্তী মনোরমা—বা ব কা নি।

সুবাহুশ্চাপি তান্ দৃষ্ট্বা পূজয়া প্রত্যগৃহ্লত।
বিষয়ান্তে পুলিন্দানামীশ্বরঃ প্রীতিপূর্ব্বকম্ ॥২৬॥
ততস্তে পূজিতাস্তেন সর্ব্ব এব সুখোষিতাঃ।
প্রতস্থুর্বিমলে সূর্য্যে হিমবন্তং গিরিং প্রতি ॥২৭॥
ইন্দ্রসেনমুখাংশ্চৈব ভৃত্যান্ পৌরোগবাংস্তথা।
সূদাংশ্চ পারিবর্হাংশ্চ দ্রৌপদ্যাঃ সর্ব্বশো নৃপ। ॥২৮॥
রাজ্ঞঃ পুলিন্দাধিপতেঃ পরিদায় মহারথাঃ।
পদ্ভিরেব মহাবীর্য্যা যযুঃ কৌরবনন্দনাঃ ॥২৯॥ (যুগ্মকম্)
তে শনৈঃ প্রাদ্রবন্ সর্ব্বে কৃষ্ণয়া সহ পাণ্ডবাঃ।
তস্মাদ্দেশাৎ সুসংহৃষ্টা দ্রষ্টুকামা ধনঞ্জয়ম্ ॥৩০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং গন্ধমাদনপ্রবেশে ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

সুবাহুরিতি। পূজয়া সম্মানেন। বিষয়ান্তে রাজ্যপ্রান্তে। ঈশ্বরো রাজা ॥২৬॥

তত ইতি। সুখেন উষিতা রাত্রাববস্থিতাঃ। বিমলে সূর্য্যে উদিতে সতি ॥২৭॥

ইন্দ্রেতি। পৌরোগবান্ পাকশালাধ্যক্ষান্, সূদান্ পাচকান্, দ্রৌপদ্যাঃ পারিবর্হান্ পরিচারকাংশ্চ। পরিদায় রক্ষণার্থং সমর্প্য ॥২৮—২৯॥

ভারতভাবদীপঃ

অন্তর্হিতানীতি ॥১—২৮॥ পরিদায় রক্ষার্থং সমর্প্য ॥২৯—৩০॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৬॥

পুলিন্দরাজ সুবাহুও রাজ্যপ্রান্তে তাঁহাদিগকে দেখিয়া প্রীতি ও সম্মানপূর্ব্বক তাঁহাদিগকে গ্রহণ করিলেন ॥২৬॥

তাহার পর তাঁহারা সকলেই সুবাহুকর্তৃক সম্মানিত হইয়া রাত্রিতে সুখে বাস করিয়া প্রভাতকালে নির্ম্মল সূর্য্য উদিত হইলে হিমালয়পর্ব্বতের দিকে প্রস্থান করিলেন ॥২৭॥

রাজা। ইন্দ্রসেনপ্রভৃতি ভৃত্যগণ, পাকশালার অধ্যক্ষগণ, পাচকগণ এবং দ্রৌপদীর পরিচারকগণকে পুলিন্দরাজের নিকট রাখিয়া মহারথ ও মহাবীর পাণ্ডবেরা পদব্রজেই প্রস্থান করিয়াছিলেন ॥২৮—২৯॥

সেই পাণ্ডবেরা সকলেই অর্জ্জুনকে দেখিবার ইচ্ছায় অত্যন্ত আনন্দিত

* '…চত্বারিংশদধিকশততম…' —বা ব কা পি, '…দ্বিচত্বারিংশদধিকশততম…'— নি।

# সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ।

ভীমসেন! যমৌ চোভৌ! পাঞ্চালি! চ নিবোধত।

নাস্তি ভূতস্য নাশো বৈ পশ্যতাস্মান্ বনেচরান্ ॥১॥

দুর্ব্বলাঃ ক্লেশিতাঃ স্মেতি যদ্বহামেতরেতরম্।

অশক্যেঽপি ব্রজামেতি ধনঞ্জয়দিদৃক্ষয়া ॥২॥

তন্মে দহতি গাত্রাণি তূলরাশিমিবানলঃ।

যচ্চ বীরং ন পশ্যামি ধনঞ্জয়মুপান্তিকে ॥৩॥

ভারতকৌমুদী

ত ইতি। প্রাদ্রবন্ অগচ্ছন্, কৃষ্ণয়া দ্রৌপদ্যা। সুসংহৃষ্টা আনন্দিতাঃ ॥৩০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভীমেতি। ভূতস্য অতীতস্য পূর্ব্বজন্মকৃতকর্ম্মণ ইত্যর্থঃ, ভোগেন বিনা নাশো নাস্তি। অস্মান্ রাজপুত্রানপি বনেচরান্ পশ্যত। প্রাক্তনকর্ম্মণ এবেদং ফলমিতি ভাবঃ ॥১॥

উক্তার্থে হেত্বন্তরাণ্যাহ—দুর্ব্বলা ইতি। দুর্ব্বলাঃ কৃতাঃ ক্লেশিতাশ্চ শত্রুভিরিতি শেষঃ। ইতরেতরং পরস্পরম্, বহামঃ অনুকূলয়াম ইত্যর্থঃ। বিসর্গাণাং লোপ আর্ষঃ ॥২॥

হইয়া দ্রৌপদীর সহিত ধীরে ধীরে সেই স্থান হইতে গমন করিতে লাগিলেন ॥৩০॥

—:*:—

যুধিষ্ঠির বলিলেন—"ভীম! নকুল! সহদেব! দ্রৌপদি! তোমরা শ্রবণ কর—ভোগ ব্যতীত প্রাক্তন কর্ম্মের নাশ হয় না; তাহার দৃষ্টান্ত দেখ—আমরা রাজপুত্র হইয়াও বনচারী হইয়াছি ॥১॥

তা'র পর শত্রুরা আমাদিগকে দুর্ব্বল করিয়াছে ও কষ্ট দিতেছে এবং আমরা পরস্পর পরস্পরের আনুকূল্য করিতেছি, আর অর্জ্জুনকে দেখিবার ইচ্ছায় অগম্য স্থানে গমন করিতেছি ॥২॥

মহাবীর অর্জ্জুনকে যে নিকটে দেখিতেছি না, তাহা—অগ্নি যেমন তূলরাশি দগ্ধ করে, সেইরূপ আমার অঙ্গ সকল দগ্ধ করিতেছে ॥৩॥

(৩)···ধনঞ্জয়মুপান্তিকাৎ—বা ব কা।

তস্য দর্শনতৃষ্ণং মাং সানুজং বনমাস্থিতম্।
যাজ্ঞসেন্যাঃ পরামর্ষঃ স চ বীর! দহত্যুত ॥৪॥
নকুলাৎ পূর্ব্বজং পার্থং ন পশ্যাম্যমিতৌজসম্।
অজেয়মুগ্রধন্বানং তেন তপ্যে বৃকোদর! ॥৫॥
তীর্থানি চৈব রম্যাণি বনানি চ সরাংসি চ।
চরামি সহ যুষ্মাভিস্তস্য দর্শনকাঙ্ক্ষয়া ॥৬॥
পঞ্চ বর্ষাণ্যহং বীর! সত্যসন্ধং ধনঞ্জয়ম্।
যন্ন পশ্যামি বীভৎসুং তেন তপ্যে বৃকোদর! ॥৭॥
তং বৈ শ্যামং গুড়াকেশং সিংহবিক্রান্তগামিনম্।
ন পশ্যামি মহাবাহুং তেন তপ্যে বৃকোদর! ॥৮॥
কৃতাস্ত্রং নিপুণং যুদ্ধেঽপ্রতিমানং ধনুষ্মতাম্।
ন পশ্যামি কুরুশ্রেষ্ঠং তেন তপ্যে বৃকোদর! ॥৯॥

ভারতকৌমুদী

তদিতি। তৎ ধনঞ্জয়াদর্শনং কর্ত্তৃ। উপান্তিকে অন্তিকে ॥৩॥
তস্যেতি। দর্শনে তৃষ্ণা যস্য তম্। পরামর্ষঃ দুঃশাসনেন কেশাকর্ষণম্ ॥৪॥
নকুলাদিতি। পার্থমর্জ্জুনম্। উগ্রধন্বানং ভয়ঙ্করধনুর্দ্ধরম্ ॥৫॥
তীর্থানীতি। তস্যার্জ্জুনস্য। এতদপি প্রাক্তনস্যৈব কর্ম্মণঃ ফলমিত্যাশয়ঃ ॥৬॥
পঞ্চেতি। পঞ্চ বর্ষাণি যাবৎ। সত্যসন্ধং সত্যপ্রতিজ্ঞম্ ॥৭॥
তমিতি। গুড়াকা নিদ্রা তস্যা ঈশো নিয়ন্তা তং জিতনিদ্রমনলসমিত্যর্থঃ ॥৮॥

বীর! অনুজগণের সহিত বনে আসিয়াছি এবং এখন অর্জ্জুনকে দেখিতে ইচ্ছা করিতেছি, এই অবস্থায় আবার দ্রৌপদীর সেই কেশাকর্ষণ স্মরণ করিয়া দগ্ধ হইতেছি ॥৪॥

বৃকোদর! নকুলের অগ্রজ, অমিততেজা, অজেয় ও ভয়ঙ্কর ধনুর্দ্ধর অর্জ্জুনকে যে দেখিতেছি না, তাহাতে আমি সন্তপ্ত হইতেছি ॥৫॥

তাহাতেই তাহাকে দেখিবার ইচ্ছায় তোমাদের সহিত মনোহর তীর্থ, বন ও সরোবরসমূহে বিচরণ করিতেছি ॥৬॥

বীর ভীমসেন! আজ পাঁচ বৎসর যাবৎ সত্যপ্রতিজ্ঞ বীভৎসু অর্জ্জুনকে যে দেখিতেছি না, তাহাতে অত্যন্ত সন্তপ্ত হইতেছি ॥৭॥

ভীম! সিংহের ন্যায় সবিক্রমে গমনকারী, আলস্যহীন, শ্যামবর্ণ ও মহাবাহু অর্জ্জুনকে দেখিতেছি না; তাহাতেই সন্তপ্ত হইতেছি ॥৮॥

বৃকোদর! অস্ত্রে সুশিক্ষিত, যুদ্ধে নিপুণ, ধনুর্দ্ধরদিগের মধ্যে অতুলনীয়

চরন্তমরিসঙ্ঘেষু কালে ক্রুদ্ধমিবান্তকম্।
প্রভিন্নমিব মাতঙ্গং সিংহস্কন্ধং ধনঞ্জয়ম্ ॥১০॥ (যুগ্মকম্)
যঃ স শক্রাদনবরো বীর্য্যেণ দ্রবিণেন চ।
যময়োঃ পূর্ব্বজঃ পার্থঃ শ্বেতাশ্বোঽমিতবিক্রমঃ ॥১১॥
দুঃখেন মহতাবিষ্টস্তং ন পশ্যামি ফাল্গুনম্।
অজেয়মুগ্রধন্বানং তেন তপ্যে বৃকোদর ! ॥১২॥ (যুগ্মকম্)
সততং য ক্ষমাশীলঃ ক্ষিপ্যমাণোঽপ্যণীয়সা।
ঋজুমার্গপ্রপন্নস্য শর্ম্মদাতাঽভয়স্য চ ॥১৩॥
স তু জিহ্মপ্রবৃত্তস্য মায়য়াভিজিঘাংসতঃ।
অপি বজ্রধরস্যাজৌ ভবেৎ কালবিষোপমঃ ॥১৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

কৃতেতি। অপ্রতিমানং নিরুপমম্। কালে আয়ুঃশেষে। প্রভিন্নং মদস্রাবিণম্ ॥৯—১০॥

য ইতি। অনবরঃ অনিকৃষ্টঃ। দ্রবিণেন পরাক্রমেণ। ফাল্গুনমর্জ্জুনম্ ॥১১—১২॥

সততমিতি। অণীয়সাপি অতিক্ষুদ্রেণাপি জনেন, ক্ষিপ্যমাণস্তিরস্ক্রিয়মাণঃ। ঋজুমার্গপ্রপন্নস্য সরলপথবর্ত্তিনঃ, শর্ম্মদাতা সুখদাতা, অভয়স্য চ দাতা। জিহ্মপ্রবৃত্তস্য কুটিলপথবর্ত্তিনঃ, মায়য়া কূটভাবেন। কালস্য সর্পস্য বিষোপমঃ ॥১৩—১৪॥

ভারতভাবদীপঃ

ভীমসেন ইতি। ভূতস্য প্রাক্তনকর্ম্মণঃ ॥১—৩॥ পরামর্ষঃ কেশেষু গ্রহণম্ ॥৪—৮॥ অপ্রতিমানং নাস্তি প্রতিমানং সাদৃশ্যং যস্য সোঽপ্রতিমানস্তম্ ॥৯॥ প্রভিন্নং স্রবন্মদম্ ॥১০॥

কুরুবংশের মধ্যে শ্রেষ্ঠ, অন্তকালে ক্রুদ্ধ যমের ন্যায় শত্রুমধ্যে বিচরণকারী, মদস্রাবী হস্তীর ন্যায় বলবান্ এবং সিংহের ন্যায় উন্নতস্কন্ধ অর্জ্জুনকে দেখিতেছি না; তাহাতেই সন্তপ্ত হইতেছি ॥৯—১০॥

ভীমসেন ! যিনি বলে ও পরাক্রমে ইন্দ্র অপেক্ষা ন্যূন নহেন, যিনি নকুল ও সহদেবের অগ্রজ এবং যাঁহার অশ্বগুলি শ্বেতবর্ণ ও বিক্রমের তুলনা নাই, সেই অজেয় ভীমধন্বা অর্জ্জুনকে দেখিতেছি না; তাহাতেই গুরুতর দুঃখে অভিভূত হইয়া সন্তপ্ত হইতেছি ॥১১—১২॥

অতি দুর্ব্বল ব্যক্তিও তিরস্কার করিলে যিনি সর্ব্বদা ক্ষমাই করিয়া থাকেন এবং সরল পথে চলিলে তাহাকে সুখ ও অভয় দান করিয়া থাকেন, তিনি আবার যুদ্ধে কুটিলপথগামী এবং ছলপূর্ব্বক জিঘাংসু ইন্দ্রের পক্ষেও কালসর্পের বিষের ন্যায় তীব্র হইয়া থাকেন ॥১৩—১৪॥

(১০)···কালং ক্রুদ্ধমিবান্তকম্—পি। (১১) যশ্চ শক্রাদনবরঃ—পি। (১৪)···অপি বজ্রধরস্যাপি—বা ব কা নি।

শত্রোরপি প্রপন্নস্য সোঽনৃশংসঃ প্রতাপবান্।
দাতাঽভয়স্য বীভৎসুরমিতাত্মা মহাবলঃ ॥১৫॥
সর্ব্বেষামাশ্রয়োঽস্মাকং রণেঽরীণাং প্রমর্দ্দিতা।
আহর্ত্তা সর্ব্বরত্নানাং সর্ব্বেষাং নঃ সুখাবহঃ ॥১৬॥
রত্নানি যস্য বীর্য্যেণ দিব্যান্যাসন্ পুরা মম।
বহূনি বহুজাতীনি যানি প্রাপ্তঃ সুযোধনঃ ॥১৭॥
যস্য বাহুবলাদ্বীর! সভা চাসীৎ পুরা মম।
সর্ব্বরত্নময়ী খ্যাতা ত্রিষু লোকেষু পাণ্ডব! ॥১৮॥
বাসুদেবসমং বীর্য্যে কার্ত্তবীর্য্যসমং যুধি।
অজেয়মমিতং যুদ্ধে তং ন পশ্যামি ফাল্গুনম্ ॥১৯॥
সঙ্কর্ষণং মহাবীর্য্যং ত্বাঞ্চ ভীমাপরাজিতম্।
অনুযাতঃ স্ববীর্য্যেণ বাসুদেবঞ্চ শত্রুহা ॥২০॥

---

ভারতকৌমুদী

শত্রোরিতি। প্রপন্নস্য শরণাগতস্য। অনৃশংসো দয়ালুঃ। বীভৎসুরর্জ্জুনঃ ॥১৫॥
সর্ব্বেষামিতি। সুখাবহঃ বিনয়সৌজন্যাদিনা সুখজনকঃ ॥১৬॥
রত্নানীতি। দিব্যানি উৎকৃষ্টানি। প্রাপ্তঃ দ্যূতে বিজিত্য লব্ধবান ॥১৭॥
যস্যেতি। সভা ইন্দ্রপ্রস্থনগরে ময়দানবেন নির্ম্মিতা ॥১৮॥
বাসুদেবেতি। অমিতং নিরুপমম্। ফাল্গুনম্ অর্জ্জুনম্ ॥১৯॥
সঙ্কর্ষণমিতি। সঙ্কর্ষণং রামম্। অনুযাতঃ অনুকৃতবান্। শত্রুহা শত্রুহন্তা ॥২০॥

---

সেই প্রতাপশালী, অসাধারণ উদারচেতা ও মহাবল অর্জ্জুন শরণাগত শত্রুর উপরেও দয়ালু হইয়া অভয় দান করিয়া থাকেন ॥১৫॥

এবং তিনি আমাদের সকলেরই অবলম্বন, যুদ্ধে শত্রুবিজয়ী, সর্ব্বপ্রকার রত্নের আহরণকারী এবং আমাদের সকলেরই সুখজনক ॥১৬॥

যাঁহার বাহুবলে পূর্ব্বে আমার বহুজাতীয় বহুতর উৎকৃষ্ট রত্ন হইয়াছিল; যেগুলি এখন দুর্য্যোধন পাইয়াছেন ॥১৭॥

আর বীর পাণ্ডুনন্দন! যাঁহার বাহুবলে পূর্ব্বে আমার (ইন্দ্রপ্রস্থনগরে) সর্ব্বরত্নময়ী ত্রিভুবনবিখ্যাত সভা নির্ম্মিত হইয়াছিল ॥১৮॥

যিনি বলে কৃষ্ণের সমান এবং যুদ্ধে কার্ত্তবীর্য্যার্জ্জুনের তুল্য, সেই অজেয় ও যুদ্ধে অতুলনীয় অর্জ্জুনকে দেখিতেছি না ॥১৯॥

ভীম! শত্রুহন্তা অর্জ্জুন আপন বাহুবলে মহাবীর বলরামের, অপরাজিত তোমার এবং কৃষ্ণের অনুকরণ করিয়া থাকেন ॥২০॥

যস্য বাহুবলে তুল্যঃ প্রভাবে চ পুরন্দরঃ।
জবে বায়ুর্মুখে সোমঃ ক্রোধে মৃত্যুঃ সনাতনঃ ॥২১॥
তে বয়ং তং নরব্যাঘ্রং সর্ব্বে বীরং দিদৃক্ষবঃ।
প্রবেক্ষ্যামো মহাবাহো! পর্ব্বতং গন্ধমাদনম্ ॥২২॥ (যুগ্মকর্ম্ম)
বিশালা বদরী যত্র নরনারায়ণাশ্রমঃ।
তং সদাঽধ্যুষিতং যক্ষৈর্দ্রক্ষ্যামো গিরিমুত্তমম্ ॥২৩॥
কুবেরনলিনীং রম্যাং রাক্ষসৈরভিরক্ষিতাম্।
পদ্ভিরেব গমিষ্যামস্তপ্যমানা মহত্তপঃ ॥২৪॥
ন স যানবতা শক্যো গন্তুং দেশো বৃকোদর!।
ন নৃশংসেন লুব্ধেন নাপ্রশান্তেন ভারত! ॥২৫॥
তত্র সর্ব্বে গমিষ্যামো ভীমার্জ্জুনগবেষিণঃ।
সায়ুধা বদ্ধনিস্ত্রিংশাঃ সার্দ্ধং বিপ্রৈর্মহাব্রতৈঃ ॥২৬॥

ভারতকৌমুদী

যস্যেতি। প্রভাবে যুদ্ধনৈপুণ্যে। জবে বেগে। সোমশ্চন্দ্রঃ। দিদৃক্ষব ইতি দৃশেঃ সনন্তাদুপ্রত্যয়স্য নিষ্ঠাদিতয়া কর্ম্মণি ষষ্ঠীনিষেধাদ্দ্বিতীয়ৈব ॥২১—২২॥

বিশালেতি। বদরী কর্কন্ধুবৃক্ষঃ, তথৈব বক্ষ্যমাণত্বাৎ। অধ্যুষিতম্ অধিষ্ঠিতম্ ॥২৩॥

কুবেরেতি। কুবেরস্য নলিনীং সরসীম্। তপ্যমানাঃ কুর্ব্বাণাঃ ॥২৪॥

নেতি। যানবতা রথাদিমতা জনেন। অপ্রশান্তেন কামাদ্যভিভূতচিত্তেন ॥২৫॥

বাহুবল ও যুদ্ধনৈপুণ্যবিষয়ে ইন্দ্র যাঁহার তুল্য, বেগবিষয়ে বায়ু যাঁহার সমান, মুখসৌন্দর্য্যে চন্দ্র যাঁহার সদৃশ এবং ক্রোধবিষয়ে সনাতন মৃত্যু যাঁহার উপমাস্থল, সেই নরশ্রেষ্ঠ মহাবীর অর্জ্জুনকে দেখিবার ইচ্ছায় আমরা সকলে গন্ধমাদনপর্ব্বতে প্রবেশ করিব ॥২১—২২॥

যেখানে বিশাল একটা বদরীবৃক্ষ এবং নর ও নারায়ণ ঋষির আশ্রম রহিয়াছে, সর্ব্বদা যক্ষাধিষ্ঠিত সেই উত্তম পর্ব্বত আমরা দর্শন করিব ॥২৩॥

এবং আমরা গুরুতর তপস্যায় প্রবৃত্ত থাকিয়া পদব্রজেই রাক্ষসরক্ষিত মনোহর কুবেরসরোবরে গমন করিব ॥২৪॥

কারণ, ভরতনন্দন ভীমসেন! কোন যানে আরোহণ করিয়া সে দেশে গমন করিতে পারা যায় না এবং নৃশংস, লুব্ধ ও অসংযতচিত্ত লোকও সেখানে যাইতে পারে না ॥২৫॥

(২৩)…যত্র নারায়ণাশ্রমঃ—পি। (২৪)…রাক্ষসৈরভিসেবিতাম্—বা ব কা নি। (২৫) ন চ যানবতা—বা ব কা, নাতপ্ততপসা শক্যঃ—নি।

মক্ষিকা মশকান্ দংশান্ সিংহান্ ব্যাঘ্রান্ সরীসৃপান্।
প্রাপ্নোত্যনিয়তঃ পার্থ! নিয়তস্তান্ ন পশ্যতি ॥২৭॥
তে বয়ং নিয়তাত্মানঃ পর্ব্বতং গন্ধমাদনম্।
প্রবেক্ষ্যামো মিতাহারা ধনঞ্জয়দিদৃক্ষবঃ ॥২৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং গন্ধমাদনপ্রবেশে সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ভারতকৌমুদী

তত্রেতি। হে ভীম! অর্জ্জুনগবেষিণঃ অর্জ্জুনান্বেষিণঃ। নিস্ত্রিংশঃ খড়্গঃ ॥২৬॥
মক্ষিকা ইতি। অনিয়ত উপবাসাদিনিয়মরহিতঃ, নিয়ত উপবাসাদিমান্ ॥২৭॥
ত ইতি। নিয়তাত্মানঃ সংযতচিত্তাঃ কামরাগাদিরহিতচিত্তা ইতি যাবৎ ॥২৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:০:—

## ভারতভাবদীপঃ

অনবরোহহীনঃ ॥১১—১৪॥ অভয়স্য চ দাতা, অমিতাত্মা মহামনাঃ ॥১৫—১৮॥ অমিত-মহিংসিতমজিতমিতি যাবৎ ॥১৯॥ হে ভীম! ॥২০॥ সোম ইতি মধুরবাক্যত্বং লক্ষ্যতে ॥২১—২৩॥ নলিনীং পুষ্করিণীম্ ॥২৪—২৬॥ অনিয়তোঽশুচিঃ ॥২৭—২৮॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৭॥

—:*:—

ভীম! আমরা সকলেই তরবারি ও অন্যান্য অস্ত্র ধারণ করিয়া অর্জ্জুনকে দেখিবার জন্য মহাব্রত ব্রাহ্মণগণের সহিত সেখানে গমন করিব ॥২৬॥

পৃথানন্দন! নিয়মবিহীন লোক মক্ষিকা, মশক, দংশ (ডাঁশ), সিংহ, ব্যাঘ্র ও সর্প দেখিতে পায়; কিন্তু নিয়মশালী লোক সেগুলি দেখিতে পায় না ॥২৭॥

অতএব আমরা নিয়মশালী ও মিতাহারী হইয়া অর্জ্জুনকে দেখিবার জন্য গন্ধমাদনপর্ব্বতে প্রবেশ করিব" ॥২৮॥

—:*:—

(২৭) মক্ষিকাদংশমশকান্—বা ব কা। * '…একচত্বারিংশদধিকশততমঃ…'—বা ব কা পি, '…ত্রিচত্বারিংশদধিকশততমঃ…'—নি।

# অষ্টাদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

লোমশ উবাচ।

দ্রষ্টারঃ! পর্ব্বতাঃ সর্ব্বে নদ্যঃ সপুরকাননাঃ।
তীর্থানি চৈব শ্রীমন্তি স্পৃষ্টঞ্চ সলিলং করৈঃ ॥১॥
পর্ব্বতং মন্দরং দিব্যমেষ পন্থাঃ প্রযাস্যতি।
সমাহিতা নিরুদ্বিগ্নাঃ সর্ব্বে ভবত পাণ্ডবাঃ! ॥২॥
অয়ং দেবনিবাসো বৈ গন্তব্যো বো ভবিষ্যতি।
ঋষীণাঞ্চৈব দিব্যানাং নিবাসঃ পুণ্যকর্ম্মণাম্ ॥৩॥
এষা শিবজলা পুণ্যা যাতি সৌম্য্যা মহানদী।
বদরীপ্রভবা রাজন্! দেবর্ষিগণসেবিতা ॥৪॥
এষা বৈহায়সৈর্নিত্যং বালখিল্যৈর্মহাত্মভিঃ।
অর্চ্চিতা চোপযাতা চ গন্ধর্ব্বৈশ্চ মহাত্মভিঃ ॥৫॥

---

ভারতকৌমুদী

দ্রষ্টার ইতি। হে দ্রষ্টারঃ! তীর্থদর্শিনঃ! যুষ্মাভির্দদৃশিরে ইতি শেষঃ ॥১॥
পর্ব্বতমিতি। দিব্যং স্বর্গীয়ম্। সমাহিতা অর্জ্জুনদর্শনে একাগ্রচিত্তাঃ ॥২॥
অয়মিতি। বো যুষ্মাকম্। দিব্যানাং স্বর্গীয়াণাম্। নিবাসোঽপি গন্তব্যঃ ॥৩॥
এষেতি। শিবজলা মঙ্গলকরজলা, মহানদী গঙ্গা, বদরীপ্রভবা তত উৎপন্না ॥৪॥

---

লোমশ বলিলেন—"হে তীর্থদর্শিগণ! তোমরা—সকল পর্ব্বত, নগর ও বনের সহিত সকল নদী এবং সুন্দর তীর্থ সকল দর্শন করিয়াছ, হস্ত দ্বারা সেগুলির জলও স্পর্শ করিয়াছ ॥১॥

পাণ্ডবগণ! এই পথ স্বর্গীয় মন্দরপর্ব্বতে যাইবে; সুতরাং তোমরা সকলে এখন একাগ্রচিত্ত ও নিরুদ্বেগ হও ॥২॥

ঐ দেবনিবাস এবং স্বর্গীয় পুণ্যকর্ম্মা ঋষিদিগের নিবাসভূমিতে তোমাদের গমন করিতে হইবে ॥৩॥

রাজা! শুভজলা, পুণ্যজনিকা, মনোহরা, বদরিকাশ্রমোৎপন্না ও দেবর্ষি-গণসেবিতা এই মহানদী গঙ্গা প্রবাহিত হইতেছেন ॥৪॥

আকাশগামী মহাত্মা বাল্যখিল্য ঋষিরা সর্ব্বদা ইহার সেবা করেন এবং মহাত্মা গন্ধর্ব্বেরাও এখানে আসিয়া থাকেন ॥৫॥

অত্র সাম স্ম গায়ন্তি সামগাঃ পুণ্যনিস্বনাঃ।
মরীচিঃ পুলহশ্চৈব ভৃগুশ্চৈবাঙ্গিরাস্তথা ॥৬॥
অত্রাহ্নিকং সুরশ্রেষ্ঠো জপতে সমরুদ্গণঃ।
সাধ্যাশ্চৈবাশ্বিনৌ চৈব পরিধাবন্তি তং তদা ॥৭॥
চন্দ্রমাঃ সহ সূর্য্যেণ জ্যোতীংষি চ গ্রহৈঃ সহ।
অহোরাত্রবিভাগেন নদীমেতামনুব্রজন্ ॥৮॥
এতস্যাঃ সলিলং মূর্দ্ধ্না বৃষাঙ্কঃ পর্য্যধারয়ৎ।
গঙ্গাদ্বারে মহাভাগ! যেন লোকস্থিতির্ভবেৎ ॥৯॥
এতাং ভগবতীং দেবীং ভবন্তঃ সর্ব্ব এব হি।
প্রয়তেনাত্মনা তাত! অভিগম্যাভিবাদত ॥১০॥

ভারতকৌমুদী

এষেতি। বৈহায়সৈঃ খেচরৈঃ। উপযাতা সেবিতা ॥৫॥
অত্রেতি। অত্র অস্যা মহানদ্যাস্তীরে। কে তে সামগা ইত্যাহ—মরীচিরিতি ॥৬॥
অত্রেতি। আহ্নিকং দৈনিকমিষ্টমন্ত্রম্, সুরশ্রেষ্ঠ ইন্দ্রঃ। পরিধাবন্তি অনুসরন্তি ॥৭॥
চন্দ্রমা ইতি। জ্যোতীংষি নক্ষত্রাণি। অনুব্রজন্নিতি অড়াগমাভাব আর্ষঃ ॥৮॥
এতস্যা ইতি। বৃষাঙ্কঃ শিবঃ। যেন সলিলেন, লোকস্থিতির্মর্ত্ত্যলোকরক্ষা ॥৯॥
এতামিতি। প্রয়তেনাত্মনা সংযতেন চিত্তেন। অভিবাদতেতি যলোপ আর্ষঃ ॥১০॥

ভারতভাবদীপঃ

দ্রষ্টার ইতি। ভো দ্রষ্টারঃ! সর্ব্বে মন্দরাদন্যে পর্ব্বতা দৃষ্টা ইতি শেষঃ ॥১--৩॥ মহানদী গঙ্গা অলকনন্দা বা ॥৪॥ উপযাতা ইষ্টসিদ্ধ্যর্থং প্রার্থিতা ॥৫॥ সামগাঃ—তৈত্তিরীয়কে ব্রহ্মবিদ্গেয়াং সাম শ্রূয়তে "এতৎ সাম গায়ন্নাস্তে হা ৩ বু্হা ৩ বু্হা ৩ বু অহমন্ন"মিত্যাদি মরীচ্যাদয়োঽত্র সার্ব্বাত্ম্যং স্বস্য পশ্যন্তো গায়ন্তীত্যর্থঃ ॥৬॥ আহ্নিকং নৈয়মিকং জপম্, পরিধাবন্তি

মরীচি, পুলহ, ভৃগু ও অঙ্গিরা—এই সকল সামগায়ী পুণ্যধ্বনিকারী ঋষিরা ইহার তীরেই সামগান করিয়া থাকেন ॥৬॥

ইন্দ্র অন্যান্য দেবতাদের সহিত মিলিত হইয়া এইখানেই দৈনিক ইষ্টমন্ত্র জপ করিয়া থাকেন; তখন সাধ্যগণ ও অশ্বিনীকুমারেরা তাঁহার অনুসরণ করেন ॥৭॥

সূর্য্যের সহিত চন্দ্র এবং অন্যান্য গ্রহের সহিত নক্ষত্রমণ্ডল দিন ও রাত্রিবিভাগ অনুসারে এই নদীরই অনুসরণ করিয়া আসিতেছেন ॥৮॥

মহাভাগ! মহাদেব হরিদ্বারে এই নদীর জলই মস্তকে ধারণ করিয়াছিলেন; যে জলদ্বারা মর্ত্ত্যলোকের রক্ষা হয় ॥৯॥

তস্য তদ্বচনং শ্রুত্বা লোমশস্য মহাত্মনঃ।
আকাশগঙ্গাং প্রয়তাঃ পাণ্ডবা অভ্যবাদয়ন্ ॥১১॥
অভিবাদ্য চ তে সর্ব্বে পাণ্ডবা ধর্ম্মচারিণঃ।
পুনঃ প্রযাতাঃ সংহৃষ্টাঃ সর্ব্বৈ ঋষিগণৈঃ সহ ॥১২॥
ততো দূরাৎ প্রকাশন্তং পাণ্ডুরং মেরুসন্নিভম্।
দদৃশুস্তে নরশ্রেষ্ঠা বিকীর্ণং সর্ব্বতো দিশম্ ॥১৩॥
তান্ প্রষ্টুকামান্ বিজ্ঞায় পাণ্ডবান্ স তু লোমশঃ।
উবাচ বাক্যং বাক্যজ্ঞঃ শৃণুধ্বং পাণ্ডুনন্দনাঃ! ॥১৪॥
এতদ্বিকীর্ণং সুশ্রীমৎ কৈলাসশিখরোপমম্।
যৎ পশ্যসি নরশ্রেষ্ঠ! পর্ব্বতপ্রতিমং স্থিতম্ ॥১৫॥
এতান্যস্থীনি দৈত্যস্য নরকস্য মহাত্মনঃ।
পর্ব্বতপ্রতিমং ভাতি পর্ব্বতপ্রস্তরাশ্রিতম্ ॥১৬॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

তস্যেতি। প্রয়তাঃ সংযতচিত্তাঃ সন্তঃ ॥১১॥

অভিবাদ্যেতি। প্রযাতাঃ প্রস্থিতাঃ, সংহৃষ্টা অর্জ্জুনদর্শনাশয়া আনন্দিতাঃ ॥১২॥

তত ইতি। প্রকাশন্তং প্রকাশমানম্, পাণ্ডুরং শ্বেতম্, মেরুসন্নিভমুচ্চম্ ॥১৩॥

তানিতি। কিং বাক্যমুবাচেত্যাহ—শৃণুধ্বমিত্যাদি ॥১৪॥

এতদিতি। সুশ্রীমৎ অতীবোজ্জ্বলম্। ভাতি, এতদস্থিবৃন্দমিতি শেষঃ ॥১৫—১৬॥

---

অতএব বৎস! তোমরা সকলেই যাইয়া সংযতচিত্তে এই মাহাত্ম্যবতী গঙ্গাদেবীকে নমস্কার কর" ॥১০॥

মহাত্মা লোমশমুনির সেই কথা শুনিয়া পাণ্ডবগণ সংযতচিত্ত হইয়া মন্দাকিনীকে নমস্কার করিলেন ॥১১॥

ধর্ম্মাচারী পাণ্ডবেরা সকলে মন্দাকিনীকে নমস্কার করিয়া আনন্দিত হইয়া ঋষিগণের সহিত পুনর্ব্বার গমন করিতে লাগিলেন ॥১২॥

তদনন্তর সেই মনুষ্যশ্রেষ্ঠেরা সকলেই দূর হইতে প্রকাশমান, শ্বেতবর্ণ, সুমেরু-পর্ব্বতের ন্যায় উচ্চ এবং সর্ব্বদিগ্‌ব্যাপ্ত একটা পদার্থ দেখিতে পাইলেন ॥১৩॥

পাণ্ডবেরা সেই পদার্থটার বিষয় জিজ্ঞাসা করিবেন ইহা বুঝিয়াই বাক্যাভিজ্ঞ লোমশমুনি এই কথা বলিলেন—"পাণ্ডবগণ! শ্রবণ কর—॥১৪॥

নরশ্রেষ্ঠ! বিক্ষিপ্ত, অত্যন্ত উজ্জ্বল, কৈলাসপর্ব্বতের শৃঙ্গের ন্যায় শুভ্রবর্ণ এবং পর্ব্বতপ্রমাণ বিস্তৃত এই যাহা দেখিতেছ, এগুলি—বিশালদেহ নরকা-

পুরাতনেন দেবেন বিষ্ণুনা পরমাত্মনা।
দৈত্যো বিনিহতস্তাত। সুররাজহিতৈষিণা ॥১৭॥
দশ বর্ষসহস্রাণি তপস্তপ্য মহামনাঃ।
ঐন্দ্রং প্রার্থয়তে স্থানং তপঃস্বাধ্যায়বিক্রমাৎ ॥১৮॥
তপোবলেন মহতা বাহুবেগবলেন চ।
নিত্যমেব দুরাধর্ষো ধর্ষয়ন্ স দিতেঃ সুতঃ ॥১৯॥ (যুগ্মকম্)
স তু তস্য বলং জ্ঞাত্বা ধর্ম্মে চ চরিতং ব্রতম্।
ভয়াভিভূতঃ সংবিগ্নঃ শক্র আসীত্তদাঽনঘ! ॥২০॥
তেন সঞ্চিন্তিতো দেবো মনসা বিষ্ণুরব্যয়ঃ।
সর্ব্বত্রগঃ প্রভুঃ শ্রীমানাগতশ্চ স্থিতো বভৌ ॥২১॥
ঋষয়শ্চাপি তং সর্ব্বে তুষ্টবুশ্চ দিবৌকসঃ।
তং দৃষ্ট্বা জ্বলমানশ্রীর্ভগবান্ হব্যবাহনঃ ॥২২॥

ভারতকৌমুদী

পুরেতি। পুরাতনেন আদিমেনেত্যর্থঃ। হে তাত! বৎস! ॥১৭॥
দশেতি। তপ্য তপ্ত্বা। স্বাধ্যায়ো বেদাধ্যয়নম্। স নরকঃ ॥১৮—১৯॥
স ইতি। ধর্ম্মে ধর্ম্মবিষয়ে, ব্রতমুপবাসাদি। সংবিগ্নঃ অস্থিরচিত্তঃ ॥২০॥
তেনেতি। তেন শক্রেণ। অব্যয়ঃ অবিনশ্বরঃ। শ্রীমান্ কান্তিমান্ ॥২১॥

সুরের অস্থি; এগুলি পার্ব্বত্যপ্রস্তরে থাকিয়া পর্ব্বতেরই মত শোভা পাইতেছে ॥১৫—১৬॥

বৎস! আদিদেব পরমাত্মা বিষ্ণু দেবরাজের হিতের জন্য এই নরকাসুরকে বধ করিয়াছিলেন ॥১৭॥

মহামনা নরকাসুর দশ হাজার বৎসর পর্য্যন্ত তপস্যা করিয়া, সেই তপোবলে এবং বেদাধ্যয়ন ও বিক্রমের প্রভাবে ইন্দ্রের পদ প্রার্থনা করিয়াছিল। কারণ, সে নরকাসুর গুরুতর তপস্যার বলে এবং বাহুবেগের প্রভাবে সর্ব্বদাই দেবগণকে উৎপীড়ন করিতে থাকিয়া তাঁহাদের পক্ষে দুর্দ্ধর্ষই হইয়াছিল ॥১৮—১৯॥

হে নিষ্পাপ রাজা! তখন ইন্দ্র তাহার বল ও ধর্ম্মসঞ্চয়ের বিষয় জানিয়া ভয়ে অভিভূত হইয়া অস্থির হইয়া পড়িয়াছিলেন ॥২০॥

তাই তিনি মনে মনে চিন্তা করিলে আদিদেব, অবিনাশী, সর্ব্বত্রগামী, জগদীশ্বর ও সুন্দরাকৃতি বিষ্ণু আসিয়া তাঁহার সম্মুখে শোভা পাইতে লাগিলেন ॥২১॥

(১৭)...দৈত্যো বিনিহতস্তেন—কা নি। (১৮)...তপস্তপ্তং মহাত্মনা—পি।

নষ্টতেজাঃ সমভবত্তস্য তেজোঽভিভর্ৎসিতঃ।
তং দৃষ্ট্বা বরদং দেবং বিষ্ণুং দেবগণেশ্বরম্ ॥২৩॥
প্রাঞ্জলিঃ প্রণতো ভূত্বা নমস্কৃত্য চ বজ্রভৃৎ।
প্রাহ বাক্যং ততস্তূর্ণং যতস্তস্য ভয়ং ভবেৎ ॥২৪॥ (বিশেষকম্)

বিষ্ণুরুবাচ।

জানামি তে ভয়ং শক্র! দৈত্যেন্দ্রান্নরকাত্ততঃ।
ঐন্দ্রং প্রার্থয়তে স্থানং তপঃসিদ্ধেন কর্ম্মণা ॥২৫॥
সোঽহমেনং তব প্রীত্যা তপঃসিদ্ধমপি ধ্রুবম্।
বিযুনজ্মি দেহাদ্দেবেন্দ্র! মুহূর্ত্তং প্রতিপালয় ॥২৬॥

---

ভারতকৌমুদী

ঋষয় ইতি। জ্বলমানশ্রীঃ জ্বলৎকান্তিঃ, হব্যবাহনঃ অগ্নিঃ, নষ্টতেজা অভিভূততেজাঃ। তেজসা অভিভর্ৎসিতস্তিরস্কৃতঃ। বজ্রভৃৎ ইন্দ্রঃ। ততস্তস্মিন্ নরকাসুরবিষয়ে, যতো যস্মান্নরকাসুরাৎ তস্য বজ্রভৃতঃ, ভয়ং ভবেদভবৎ ॥২২—২৪॥

জানামীতি। স্থানং পদম্। তপসা সিদ্ধেন সম্পন্নেন, কর্ম্মণা বলোদ্রেকেণ ॥২৫॥

স ইতি। বিযুনজ্মি পৃথক্ করোমি। অত্রাক্ষরাধিক্যমার্ষম্ ॥২৬॥

ভারতভাবদীপঃ

পরিচরন্তি, তমিন্দ্রম্ ॥৭—৯॥ অভিবাদত অভিবাদয়ত, অক্ষরলোপ আর্ষঃ ॥১০—১২॥ পাণ্ডুরং শ্বেতম, অশ্মনাং রাশিমিতি শেষঃ ॥১৩—১৫॥ নরকস্য ভৌমাসুরস্য ॥১৬—২৬॥ পাণিনা চপেটা-

তখন ঋষিরা ও দেবতারা সকলেই তাঁহার স্তব করিলেন; উজ্জ্বলকান্তি ভগবান্ অগ্নিদেব তাঁহাকে দেখিয়া তাঁহার তেজে অভিভূত হইয়া হীনতেজা হইয়া পড়িলেন এবং ইন্দ্র সেই বরদাতা, আদিদেব এবং দেবগণেরও অধীশ্বর বিষ্ণুকে দেখিয়া, কৃতাঞ্জলি ও অবনত হইয়া, নমস্কার করিয়া—যাহা হইতে তাঁহার ভয় হইয়াছিল, সেই নরকাসুরের কথা সত্বরই বলিলেন ॥২২—২৪॥

তখন বিষ্ণু বলিলেন—"দেবরাজ! আমি জানি যে, সেই দৈত্যরাজ নরকাসুর হইতে তোমার ভয় জন্মিয়াছে। কারণ, সেই নরকাসুর আপন তপস্যানিষ্পন্ন বলপ্রভাবে ইন্দ্রত্বপদ প্রার্থনা করিতেছে ॥২৫॥

দেবরাজ! নরকাসুর তপঃসিদ্ধ হইলেও, আমি তোমার প্রতি প্রণয়-বশতঃ উহাকে উহার দেহ হইতে বিযুক্ত করিতেছি; তুমি মুহূর্ত্তকাল প্রতীক্ষা কর" ॥২৬॥

---

(২৪)···প্রাহ বাক্যং ততস্তথম্—বা নি। (২৫) জানামি তে ভয়ং তাত!—পি।

তস্য বিষ্ণুর্মহাতেজাঃ পাণিনা চেতনাং হরৎ।
স পপাত ততো ভূমৌ গিরিরাজ ইবাহতঃ ॥২৭॥
তস্যৈতদস্থিসংঘাতং মায়াবিনিহতস্য বৈ।
ইদং দ্বিতীয়মপরং বিষ্ণোঃ কর্ম্ম প্রকাশতে ॥২৮॥
নষ্টা বসুমতী কৃৎস্না পাতালে চৈব মজ্জিতা।
পুনরুদ্ধরিতা তেন বরাহেণৈকশৃঙ্গিণা ॥২৯॥

যুধিষ্ঠির উবাচ।

ভগবন্! বিস্তরেণেমাং কথাং কথয় তত্ত্বতঃ।
ইচ্ছামি বিবুধেশস্য তস্য শ্রোতুং মুনে! কথাম্ ॥৩০॥
কথং তেন সুরেশেন নষ্টা বসুমতী তদা।
যোজনানাং শতং ব্রহ্মন্! পুনরুদ্ধরিতা তদা ॥৩১॥

---

ভারতকৌমুদী

তস্যেতি। পাণিনা পাণিস্পর্শমাত্রেণৈব। হরৎ অহরৎ, অড়ভাব আর্ষঃ। বিষ্ণুস্পর্শেন নরকনিবৃত্তিশ্চ বৈবেত্যাখ্যায়িকাতাৎপর্য্যমূহ্যেয়ম্ ॥২৭॥

তস্যেতি। সংঘাতপদস্য নপুংসকত্বমার্ষম্। কর্ম্ম কর্ম্মণঃ ফলম্ ॥২৮॥

নষ্টেতি। বরাহেণ বরাহমূর্ত্তিনা, একশৃঙ্গিণা শৃঙ্গবদেকদন্তশালিনা ॥২৯॥

ভগবন্নিতি। তত্ত্বতো যাথার্থ্যেন। বিবুধেশস্য দেবাধীশ্বরস্য, তস্য বিষ্ণোঃ ॥৩০॥

---

(এই কথা বলিয়াই যাইয়া) মহাতেজা বিষ্ণু হস্তদ্বারা স্পর্শ করিয়াই নরকাসুরের চৈতন্য হরণ করিলেন; তখন বজ্রতাড়িত পর্ব্বতরাজের ন্যায় নরকাসুর ভূতলে পতিত হইল ॥২৭॥

বিষ্ণুমায়া-নিহত সেই নরকাসুরেরই এই অস্থিসমূহ দেখা যাইতেছে। বিষ্ণুর এই আর একটী কার্য্যের ফল প্রকাশ পাইতেছে ॥২৮॥

সমগ্র পৃথিবী পাতালে মগ্ন হইয়া অদৃশ্য হইয়া গিয়াছিলেন; তাহার পর বিষ্ণু, পর্ব্বতশৃঙ্গের ন্যায় বিশাল এক-দন্তশালী বরাহরূপ ধারণ করিয়া পুনরায় তাহাকে উত্তোলন করিয়াছিলেন" ॥২৯॥

যুধিষ্ঠির বলিলেন—"ভগবন্ লোমশমুনি! আপনি বিস্তরক্রমে ও যথার্থরূপে এই বৃত্তান্তটী বলুন; আমি বিষ্ণুর সেই বৃত্তান্ত শুনিতে ইচ্ছা করি ॥৩০॥

ব্রাহ্মণ! পৃথিবী তখন অদৃশ্য হইয়া গিয়াছিলেন কেন? এবং বিষ্ণুই বা তাঁহাকে আবার একশত যোজন উপরে তুলিয়াছিলেন কেন? ॥৩১॥

---

(২৭)···পাণিনা প্রাহরদ্বপুঃ—পি। (২৯ শ্লোকাৎ পরম্···'দ্বিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' —পি। (৩০) দ্বিতীয়ার্দ্ধং বা ব কা নি নাস্তি।

কেন চৈব প্রকারেণ জগতো ধারিণী ধরা।
শিবা দেবী মহাভাগা সর্ব্বশস্যপ্ররোহিণী ॥৩২॥
কস্য চৈব প্রভাবাদ্ধি যোজনানাং শতং গতা।
কেনৈতদ্বীর্য্যসর্ব্বস্বং দর্শিতং পরমাত্মনঃ ॥৩৩॥ (যুগ্মকম্)
এতৎ সর্ব্বং যথাতত্ত্বমিচ্ছামি দ্বিজসত্তম !।
শ্রোতুং বিস্তরশঃ সর্ব্বং ত্বং হি তস্য প্রতিশ্রয়ঃ ॥৩৪॥

লোমশ উবাচ।

যন্মেঽহং পরিপৃষ্টোঽস্মি কথামেতাং যুধিষ্ঠির !।
তৎ সর্ব্বমখিলেনেহ শ্রূয়তাং মম ভাষতঃ ॥৩৫॥
পুরা কৃতযুগে তাত ! বর্ত্তমানে ভয়ঙ্করে।
যমত্বং কারয়ামাস আদিদেবঃ সনাতনঃ ॥৩৬॥
যমত্বং কুর্ব্বতস্তস্য দেবদেবস্য ধীমতঃ।
ন তত্র ম্রিয়তে কশ্চিজ্জায়তে বা তথাঽচ্যুত ! ॥৩৭॥

ভারতকৌমুদী

কথমিতি। যোজনানাং শতং যাবৎ, উদ্ধরিতা উদ্ধৃতা। ইড়াগম আর্ষঃ ॥৩১॥
কেনেতি। শিবা মঙ্গলকারিণী। পরমাত্মনঃ পরমাত্মনা বিষ্ণুনা ॥৩২—৩৩॥
এতদিতি। তস্য বৃত্তান্তস্য, প্রতিশ্রয়ো জ্ঞানেনাশ্রয়ঃ জ্ঞাতেত্যর্থঃ ॥৩৪॥
যদিতি। তে ত্বয়া। অখিলেন প্রকারেণ শ্রূয়তাম্, ভাষতো ভাষমাণস্য ॥৩৫॥
পুরেতি। ভয়ঙ্করে বর্ত্তমানে, মরণাভাবেন প্রাণিভারাধিক্যাদিতি ভাবঃ ॥৩৬॥
যমত্বমিতি। তথা পূর্ব্ববদেব, জায়তে বা উৎপদ্যতে চ। হে অচ্যুত ! ধর্ম্মাদভ্রষ্ট ! ॥৩৭॥

জগতের আধার, মঙ্গলকারিণী ও সর্ব্বশস্যোৎপাদিনী মহাভাগা পৃথিবীদেবী কাহার প্রভাবে কি প্রকারে একশত যোজন নিম্নে গিয়াছিলেন? আবার পরমাত্মা বিষ্ণুই বা কি কারণে এই বলের পরাকাষ্ঠা দেখাইয়াছিলেন? ॥৩২—৩৩॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ ! আমি যথার্থরূপে ও বিস্তরক্রমে এই সকল বৃত্তান্ত শুনিতে ইচ্ছা করি। কারণ, আপনি সে সমস্তই জানেন" ॥৩৪॥

লোমশ বলিলেন—"যুধিষ্ঠির ! তুমি আমার নিকট এই যে উপাখ্যানের বিষয় জিজ্ঞাসা করিলে, তাহা সমস্তই আমি বলিতেছি, তুমি শ্রবণ কর ॥৩৫॥

বৎস ! পূর্ব্বকালে একদা সত্যযুগ ভয়ঙ্করই হইয়াছিল। কারণ, আদিদেব নারায়ণ তখন যমের কার্য্য করিতেন ॥৩৬॥

(৩২)···ধারিণী ধ্রুবা—পি। (৩৬)···আদিদেবঃ পুরাতনঃ—বা ব কা।

বর্দ্ধন্তে পক্ষিসংঘাশ্চ তথা পশুগবৈড়কম্।
গবাশ্বঞ্চ মৃগাশ্চৈব সর্ব্বে তে পিশিতাশনাঃ ॥৩৮॥
তথা পুরুষশার্দ্দূল! মানুষাশ্চ পরন্তপ!।
সহস্রশো হ্যযুতশো বর্দ্ধন্তে সলিলং যথা ॥৩৯॥
এতস্মিন্ সঙ্কুলে তাত! বর্ত্তমানে ভয়ঙ্করে।
অতিভারাদ্বসুমতী যোজনানাং শতং গতা ॥৪০॥
সা বৈ ব্যথিতসর্ব্বাঙ্গী ভারেণাক্রান্তচেতনা।
নারায়ণং বরং দেবং প্রপন্না শরণং গতা ॥৪১॥
পৃথিব্যুবাচ।
ভগবংস্ত্বৎপ্রসাদাদ্ধি তিষ্ঠেয়ং সুচিরং ত্বিহ।
ভারেণাস্মি সমাক্রান্তা ন শক্নোমি স্ম বর্ত্তিতুম্ ॥৪২॥

---

ভারতকৌমুদী

বর্দ্ধন্ত ইতি। পশবো মহিষাদয়ঃ গাবঃ স্ত্রীগব্যঃ এড়কা মেষাশ্চ তৎ। গাবঃ পুঙ্গবা অশ্বাশ্চ তৎ। পিশিতাশনা মাংসভোজিনো রাক্ষসাদয়শ্চ ॥৩৮॥

তথেতি। সলিলং নদ্যাদৌ পূরাগমনসময়ে যথা বর্দ্ধতে, তথা ॥৩৯॥

এতস্মিন্নিতি। সঙ্কুলে প্রাণিনাং সংঘর্ষে। যোজনানাং শতমধস্তাদ্‌গতা ॥৪০॥

সেতি। আক্রান্তচেতনা অভিভূতচৈতন্যা। প্রপন্না বিপন্না ॥৪১॥

ভগবন্নিতি। ইহ যুষ্মন্নির্দ্দিষ্টে স্থানে। বর্ত্তিতুং তত্র স্থাতুম্ ॥৪২॥

ভারতভাবদীপঃ

ঘাতেন, চেতনাং হরৎ প্রাণান্ জহার ॥২১—৩০॥ কেন চ প্রকারেণ উদ্ধরিতা পুনরুদ্ধৃতেতি শেষঃ ॥৩১—৩২॥ গতা অধস্তাদিতি শেষঃ ॥৩৩—৩৭॥ পশবশ্চ গাবশ্চ এড়কা মেষাশ্চ পশু-

---

ধার্ম্মিক রাজা। সেই জ্ঞানী নারায়ণ যখন যমের কার্য্য করিতেন, তখন কেহই মরিত না, পূর্ব্বের ন্যায় কেবল জন্ম গ্রহণই করিত ॥৩৭॥

তাহাতে পশু, পক্ষী, গাভী, মেষ, ষাঁড়, অশ্ব, হরিণ এবং মাংসভোজী সকল প্রাণী কেবল বৃদ্ধিই পাইতেছিল ॥৩৮॥

এবং পরন্তপ নরশ্রেষ্ঠ! জোয়ারের সময় জল যেমন কেবলই বৃদ্ধি পায়, তেমন মানুষও সহস্র সহস্র ও অযুত অযুত সংখ্যায় বৃদ্ধিই পাইতে লাগিল ॥৩৯॥

বৎস! এইরূপ সেই ভয়ঙ্কর প্রাণিসংঘর্ষ উপস্থিত হইলে, পৃথিবী সেই গুরুতর ভারে শতযোজন নিম্নে চলিয়া গেলেন ॥৪০॥

এবং সেই ভারে তাঁহার সর্ব্বাঙ্গ ব্যথিত হইল এবং চৈতন্যও লুপ্তপ্রায় হইয়া পড়িল; তাই তিনি বিপন্ন হইয়া দেবপ্রধান নারায়ণের শরণাপন্ন হইলেন ॥৪১॥

মমেমং ভগবন্! ভারং ব্যপনেতুং ত্বমর্হসি।
শরণাগতাস্মি তে দেব! প্রসাদং কুরু মে বিভো! ॥৪৩॥
তস্যাস্তদ্বচনং শ্রুত্বা ভগবানক্ষরঃ প্রভুঃ।
প্রোবাচ বচনং হৃষ্টঃ শ্রব্যাক্ষরসমীরিতম্ ॥৪৪॥

বিষ্ণুরুবাচ।

ন তে মহি! ভয়ং কার্য্যং ভারার্ত্তে। বসুধারিণি!।
অহমেব তথা কুর্ম্মি যথা লঘ্বী ভবিষ্যসি ॥৪৫॥

লোমশ উবাচ।

স তাং বিসর্জ্জয়িত্বা তু বসুধাং শৈলকুণ্ডলাম্।
ততো বরাহঃ সংবৃত্ত একশৃঙ্গো মহাদ্যুতিঃ ॥৪৬॥
রক্তাভ্যাং নয়নাভ্যাস্তু ভয়মুৎপাদয়ন্নিব।
ধূমঞ্চ জনয়ন্নক্ষ্ণা তত্র দেশে ব্যবর্দ্ধত ॥৪৭॥

ভারতকৌমুদী

মমেতি। ব্যপনেতুমপসারয়িতুম্। প্রসাদমনুগ্রহম্ ॥৪৩॥
তস্যা ইতি। অক্ষরঃ অবিনশ্বরঃ। শ্রব্যাক্ষরসমীরিতং মধুরবর্ণসম্বন্ধম্ ॥৪৪॥
নেতি। তে তব। "বা কর্ত্তরি কৃত্যে" ইতি কর্ত্তরি ষষ্ঠী। কুর্ম্মি করোমি ॥৪৫॥
স ইতি। শৈলঃ পর্ব্বত এব কুণ্ডলং যস্যাস্তাম্। একশৃঙ্গঃ শৃঙ্গবদেকদন্তঃ ॥৪৬॥

ভারতভাবদীপঃ

গবেড়কম্ ॥৩৮—৪৪॥ স তে ত্বয়া, হে মহি! কুর্ম্মি করোমি ॥৪৫—৪৬॥ ধূমং ধূপং জনয়ন্নিতি হেতৌ শতৃপ্রত্যয়ঃ, যথা যথা ধূমো জনতি তথা তথাঽবর্দ্ধতেত্যর্থঃ ॥৪৭॥ অক্ষরো বেদাত্মা

তখন পৃথিবী বলিলেন—"ভগবন্! আপনার অনুগ্রহেই আমি দীর্ঘকাল যথাস্থানে ছিলাম; কিন্তু ভারাক্রান্ত হইয়া এখন আর সেখানে থাকিতে পারিলাম না ॥৪২॥

অতএব ভগবন্! আপনি আমার এই ভার অপনীত করুন; দেব! আমি আপনার শরণাগত হইয়াছি; প্রভু! আপনি আমার প্রতি অনুগ্রহ করুন ॥৪৩॥

অবিনশ্বর ভগবান্ নারায়ণ পৃথিবীর সেই কথা শুনিয়া আনন্দিত হইয়া এই মধুর বাক্য বলিলেন ॥৪৪॥

বিষ্ণু বলিলেন—"পৃথিবী! ভারার্ত্তে! বসুন্ধরে! তুমি ভয় করিও না। আমিই তাহা করিব, যাহাতে তুমি লঘু (হাল্কা) হইবে" ॥৪৫॥

লোমশ বলিলেন—"তাহার পর মহাতেজা নারায়ণ পর্ব্বতকুণ্ডলা পৃথিবীকে বিদায় দিয়া এক বিশালদন্ত শূকর হইলেন ॥৪৬॥

(৪৭)⋯ধূমঞ্চ জনয়ন্নক্ষ্ণা—বা ব কা নি।

স গৃহীত্বা বসুমতীং শৃঙ্গেণৈকেন ভাস্বতা।
যোজনানাং শতং বীর! সমুদ্ধরতি সোঽক্ষরঃ ॥৪৮॥
তস্যাঞ্চোদ্ধার্য্যমাণায়াং সংক্ষোভঃ সমজায়ত।
দেবাঃ সংক্ষুভিতাঃ সর্ব্ব ঋষয়শ্চ তপোধনাঃ ॥৪৯॥
হাহাভূতমভূৎ সর্ব্বং ত্রিদিবং ব্যোম ভূস্তথা।
ন পর্য্যবস্থিতঃ কশ্চিদ্দেবো বা মানুষোঽপি বা ॥৫০॥
ততো ব্রহ্মাণমাসীনং জ্বলমানমিব শ্রিয়া।
দেবাঃ সর্ষিগণাশ্চৈব উপতস্থুরনেকশঃ ॥৫১॥
উপসৃর্প্য চ দেবেশং ব্রহ্মাণং লোকসাক্ষিণম্।
ভূত্বা প্রাঞ্জলয়ঃ সর্ব্বে বাক্যমুচ্চারয়ংস্তদা ॥৫২॥

ভারতকৌমুদী

রক্তাভ্যামিতি। অক্ষা অনলবন্নেত্রযুগলেন, ধূমঞ্চ জনয়ন্নিবেত্যর্থঃ ॥৪৭॥
স ইতি। শৃঙ্গেণ শৃঙ্গতুল্যেন দন্তেন। স প্রসিদ্ধঃ, অক্ষরঃ অবিনশ্বরঃ ॥৪৮॥
তস্যামিতি। সংক্ষোভঃ সঞ্চলনম্। সংক্ষুভিতাঃ সঞ্চলিতাঃ ॥৪৯॥
হেতি। হাহাভূতং হাহাশব্দকৃভূতম্। পর্য্যবস্থিতঃ স্থিরঃ সন্ স্থিতঃ ॥৫০॥
তত ইতি। জ্বলমানং জ্বলন্তমিব, শ্রিয়া তেজসা। উপতস্থুরুপগতাঃ ॥৫১॥
উপেতি। উপসর্প্য উপসৃপ্য। উচ্চারয়ন্ উদচারয়ন্। গুণোঽভাগমাভাবশ্চার্ষঃ ॥৫২॥

সেই শূকর রক্তবর্ণ নয়নযুগলদ্বারা সকলেরই যেন ভয় জন্মাইতে থাকিয়া এবং সেই নয়নদ্বারা যেন ধূম উৎপাদন করিতে প্রবৃত্ত হইয়া সেইস্থানে বৃদ্ধি পাইতে লাগিল ॥৪৭॥

সেই বরাহমূর্ত্তি অবিনশ্বর নারায়ণ উজ্জ্বল একটা দন্ত দ্বারা পৃথিবীকে ধারণ করিয়া একশত যোজন উর্দ্ধে উত্তোলন করিলেন ॥৪৮॥

পৃথিবীকে উত্তোলন করিবার সময়ে গুরুতর কম্পন হইল; তাহাতে সমস্ত দেবতা ও সমস্ত ঋষি কম্পিত হইলেন ॥৪৯॥

আর স্বর্গের লোক এবং আকাশচারী ও ভূতলবাসী প্রাণী সকল হাহাকার করিয়া উঠিল; দেবতা বা মানুষ কেহই স্থির থাকিতে পারিলেন না ॥৫০॥

তাহার পর ঋষিগণের সহিত অনেক দেবতা যাইয়া ব্রহ্মার নিকট উপস্থিত হইলেন; তখন ব্রহ্মা উপবিষ্ট থাকিয়া তেজে যেন জ্বলিতেছিলেন ॥৫১॥

তখন তাঁহারা সকলে দেবাধিপতি লোকসাক্ষী ব্রহ্মার নিকট যাইয়া কৃতাঞ্জলি হইয়া এই কথা বলিলেন—॥৫২॥

লোকাঃ সংক্ষুভিতাঃ সর্ব্বে ব্যাকুলঞ্চ চরাচরম্ ।
সমুদ্রাণাঞ্চ সংক্ষোভস্ত্রিদশেশ ! প্রকাশতে ।
সৈষা বসুমতী কৃৎস্না যোজনানাং শতং গতা ॥৫৩॥
কিমেতৎ কিংপ্রভাবেণ যেনেদং ব্যাকুলং জগৎ ।
আখ্যাতু নো ভবান্ শীঘ্রং বিসংজ্ঞাঃ স্মেহ সর্ব্বশঃ ॥৫৪॥

ব্রহ্মোবাচ ।

অসুরেভ্যো ভয়ং নাস্তি যুষ্মাকং কুত্রচিৎ ক্বচিৎ ।
শ্রূয়তাং যৎকৃতে ত্বেষ সংক্ষোভো জায়তেঽমরাঃ ! ॥৫৫॥
যোঽসৌ সর্ব্বত্রগঃ শ্রীমানক্ষরাত্মা ব্যবস্থিতঃ ।
তস্য প্রভাবাৎ সংক্ষোভস্ত্রিদিবস্য প্রকাশতে ॥৫৬॥
সৈষা বসুমতী কৃৎস্না যোজনানাং শতং গতা ।
সমুদ্ধৃতা পুনস্তেন বিষ্ণুনা পরমাত্মনা ॥৫৭॥
তস্যামুদ্ধার্য্যমাণায়াং সংক্ষোভঃ সমজায়ত ।
এবং ভবন্তো জানন্তু ছিদ্যতাং সংশয়শ্চ বঃ ॥৫৮॥

ভারতকৌমুদী

লোকা ইতি। যোজনানাং শতং গতা উর্দ্ধমিতি শেষঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৩॥
কিমিতি। কস্য প্রভাব ইতি কিংপ্রভাবস্তেন। বিসংজ্ঞা বিগতচৈতন্যপ্রায়াঃ ॥৫৪॥
অসুরেভ্য ইতি। কুত্রচিৎ বর্ত্তমানে কালে। যৎকৃতে যন্নিমিত্তকঃ। হে অমরাঃ! ॥৫৫॥
য ইতি। শ্রীমান্ সর্ব্বাধিকৈশ্বর্য্যশালী, অক্ষরাত্মা অবিনশ্বরস্বরূপঃ ॥৫৬॥
সেতি। গতা লোকভারেণাধস্তাদিতি শেষঃ। সমুদ্ধৃতা যোজনশতোর্দ্ধমেব ॥৫৭॥

"দেবেশ্বর! সমস্ত জগৎ বিচলিত হইল, স্থাবর ও জঙ্গম পদার্থ সকল অত্যন্ত আকুল হইল, সমুদ্রগুলিরও উদ্বেলন প্রকাশ পাইল এবং এই সেই সমগ্র পৃথিবীও একশত যোজন উপরে উঠিল! ॥৫৩॥

এটা কি? কাহার প্রভাবে হইল? যাহাতে এই জগৎটা আকুল হইল। আপনি সত্বর আমাদিগকে বলুন, আমরা সকলেই প্রায় চৈতন্যহীন হইয়া পড়িয়াছি" ॥৫৪॥

ব্রহ্মা বলিলেন—"দেবগণ! বর্ত্তমান সময়ে কোথাও তোমাদের অসুরভয় নাই; তবে যে জন্য এই সঞ্চালন হইল, তাহা শোন—॥৫৫॥

সর্ব্বব্যাপী ও অসাধারণ ঐশ্বর্য্যশালী ঐ যে অবিনশ্বর মূর্ত্তি রহিয়াছেন, তাঁহারই প্রভাবে স্বর্গের এই সঞ্চলন হইল ॥৫৬॥

লোকের ভারে সমগ্র পৃথিবী শতযোজন নিম্নে গিয়াছিল, সেই পরমাত্মা বিষ্ণু আবার তাহাকে উত্তোলন করিলেন ॥৫৭॥

দেবা ঊচুঃ।

ক্ব তদ্ভূতং বসুমতীং সমুদ্ধরতি হৃষ্টবৎ।
তং দেশং ভগবন্! ব্রূহি তত্র যাস্যামহে বয়ম্ ॥৫৯॥

ব্রহ্মোবাচ।

হন্ত গচ্ছত ভদ্রং বো নন্দনে পশ্যত স্থিতম্।
এষোঽত্র ভগবান্ শ্রীমান্ সুপর্ণঃ সম্প্রকাশতে ॥৬০॥
বারাহেণৈব রূপেণ ভগবাল্লোঁকভাবনঃ।
কালানল ইবাভাতি পৃথিবীতলমুদ্ধরন্ ॥৬১॥
এতস্যোরসি সুব্যক্তং শ্রীবৎসমভিরাজতে।
পশ্যধ্বং বিবুধাঃ সর্ব্বে ভূতমেতদনাময়ম্ ॥৬২॥

ভারতকৌমুদী

তস্যামিতি। ছিদ্যতাম্ অনেন মদ্বচনেন নাশ্যতাম্, বো যুষ্মাকম্ ॥৫৮॥

ক্বেতি। ভূতং প্রাণী। বরাহপদপ্রয়োগে নিকর্ষপ্রতীতিরিতি ভূতপদপ্রয়োগঃ ॥৫৯॥

হন্তেতি। বো যুষ্মাকম্, ভদ্রং মঙ্গলমস্ত্বিতি শেষঃ। নন্দনে বনে। সুপর্ণঃ স্বর্ণচূড়ঃ, "সুপর্ণঃ স্বর্ণচূড়ে স্যাদ্‌গরুড়ে কৃতমালকে" ইতি মেদিনী। শ্রীমান্ কান্তিমান্ ॥৬০॥

বারাহেণেতি। লোকভাবনো জগৎস্রষ্টা। কালানলো জগদ্দাহী বহ্নিঃ ॥৬১॥

তৎপরিচায়কং চিহ্নমাহ—এতস্যেতি। শ্রীবৎসং রোমাবর্ত্তরূপং চিহ্নম্ ॥৬২॥

ভারতভাবদীপঃ

॥৪৮—৫১॥ বাক্যমুচ্চারয়ন্নুচ্চারিতবন্তঃ ॥৫২—৫৯॥ নন্দনে ইন্দ্রবনে, অত্র এতৎসমীপে ॥৬০—৬৪॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৮॥

তাহাকে উত্তোলন করিবার সময়েই এই সঞ্চালন হইয়াছে; ইহা তোমরা অবগত হও এবং তোমাদের সংশয় দূরীভূত হউক" ॥ ৮॥

দেবগণ বলিলেন—"ভগবন্! সে প্রাণীটি কোথায়, যে—আনন্দিত হইয়াই যেন পৃথিবী উত্তোলন করিয়াছে? আপনি সেই স্থানটার কথা বলুন, আমরা সেখানে যাইব" ॥৫৯॥

ব্রহ্মা বলিলেন—"দেবগণ! তোমাদের মঙ্গল হউক। তোমরা যাও, যাইয়া নন্দনবনস্থিত সেই প্রাণীটিকে দর্শন কর। ঐশ্বর্য্যশালী, মনোহরমূর্ত্তি ও স্বর্ণচূড়াধারী ইনি সেইখানেই বিরাজিত আছেন ॥৬০॥

জগতের সৃষ্টিকর্ত্তা ভগবান্ বিষ্ণু বরাহরূপেই পৃথিবী উত্তোলন করিয়া প্রলয়বহ্নির ন্যায় বিরাজ করিতেছেন ॥৬১॥

উঁহার বক্ষস্থলে সুস্পষ্ট শ্রীবৎস-(রোমাবর্ত্ত) চিহ্ন রহিয়াছে। দেবগণ! তোমরা সকলে যাইয়া সুস্থভাবে স্থিত সেই প্রাণীটিকে দর্শন কর" ॥৬২॥

লোমশ উবাচ।

ততো দৃষ্ট্বা মহাত্মানং শ্রুত্বা চামন্ত্র্য চামরাঃ।
পিতামহং পুরস্কৃত্য জগ্মুর্দেবা যথাগতম্ ॥৬৩॥

বৈশম্পায়ন উবাচ।

শ্রুত্বা তু তাং কথাং সর্ব্বে পাণ্ডবা জনমেজয়!।
লোমশাদেশিতেনাশু পথা জগ্মুঃ প্রহৃষ্টবৎ ॥৬৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং গন্ধমাদনপ্রবেশে অষ্টদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ঊনবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

তে শূরাস্ততধন্বানস্তূণবন্তঃ সমার্গণাঃ।
বদ্ধগোধাঙ্গুলিত্রাণাঃ খড়্গবন্তোঽমিতৌজসঃ ॥১॥

ভারতকৌমুদী

তত ইতি। শ্রুত্বা, তন্মুখাদেব পৃথিব্যুদ্ধারবৃত্তান্তমিতি শেষঃ। দেবাঃ ক্রীড়াশীলাঃ ॥৬৩॥

শ্রুত্বেতি। লোমশেন আদেশিত আদিষ্টঃ। প্রহৃষ্টবৎ সন্তুষ্টা ইব ॥৬৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াম্ অষ্টাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

লোমশ বলিলেন—"তাহার পর দেবতারা যাইয়া, মহাত্মাকে দেখিয়া, তাঁহার নিকট পৃথিবী উত্তোলনের বৃত্তান্ত শুনিয়া, তাঁহার অনুমতি লইয়া, ব্রহ্মাকে অগ্রবর্ত্তী করিয়া যথাস্থানে চলিয়া গেলেন" ॥৬৩॥

বৈশম্পায়ন বলিলেন—জনমেজয়! পাণ্ডবেরা সকলে সেই বৃত্তান্ত শুনিয়া আনন্দিত হইয়া লোমশের আদিষ্ট পথে গমন করিতে লাগিলেন ॥৬৪॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—রাজা! মহাবীর, অসাধারণ তেজস্বী ও ধনুর্দ্ধর-

* '…দ্বিচত্বারিংশদধিকঃ…'—বা ব কা, '…ত্রিচত্বারিংশদধিকঃ…'—পি, '…চতুশ্চত্বারিংশদধিকঃ…' নি।

পরিগৃহ্য দ্বিজশ্রেষ্ঠান্ শ্রেষ্ঠাঃ সর্ব্বধনুষ্মতাম্।
পাঞ্চালীসহিতা রাজন্! প্রযযুর্গন্ধমাদনম্ ॥২॥ (যুগ্মকম্)
সরাংসি সরিতশ্চৈব পর্ব্বতাংশ্চ বনানি চ।
বৃক্ষাংশ্চ বহুলচ্ছায়ান্ দদৃশুর্গিরিমূর্দ্ধনি ॥৩॥
নিত্যপুষ্পফলান্ দেশান্ দেবর্ষিগণসেবিতান্।
আত্মন্যাত্মানমাধায় বীরা মূলফলাশিনঃ ॥৪॥
চেরুরুচ্চাবচাকারান্ দেশান্ বিষমসঙ্কটান্।
পশ্যন্তো মৃগজাতানি বহূনি বিবিধানি চ ॥৫॥ (যুগ্মকম্)
ঋষিসিদ্ধামরযুতং গন্ধর্ব্বাপ্সরসাং প্রিয়ম্।
বিবিশুস্তে মহাত্মানঃ কিন্নরাচরিতং গিরিম্ ॥৬॥

ভারতকৌমুদী

ত ইতি। ততধন্বানো বিস্তৃতকার্ম্মুকাঃ। সমার্গণা ধৃতবাণাঃ। বদ্ধে জ্যাঘাতবারণায় ধৃতে গোধা চর্ম্মপট্টিকা অঙ্গুলিত্রাণঞ্চ যৈস্তে। পরিগৃহ্য সহচরীকৃত্য ॥১—২॥

সরাংসীতি। বহুলাশ্ছায়া যেষাং তান্। গিরিমূর্দ্ধনি পর্ব্বতোপরি ॥৩॥

নিত্যেতি। আধায় সংস্থাপ্য আত্মনৈবাত্মানং রক্ষিত্বেত্যর্থঃ। উচ্চাবচাকারান্ উন্নতাবনতান্, বিষমসঙ্কটান্ অতীববিপৎসঙ্কুলান্। মৃগজাতানি পশুসমূহান্ ॥৪—৫॥

শ্রেষ্ঠ পাণ্ডবগণ ধনু বিস্তৃত করিয়া, বাণ ও তরবারি হাতে লইয়া, পৃষ্ঠে তূণ বন্ধন করিয়া, গোধা (গুণাঘাতবারণকারী চর্ম্মকোষ) ও অঙ্গুলিত্র ধারণ করিয়া, ব্রাহ্মণগণকে সঙ্গে লইয়া, দ্রৌপদীর সহিত গমন করিতে লাগিলেন ॥১—২॥

(এইভাবে তাঁহারা গমন করিতে থাকিয়া) পর্ব্বতের উপরে সরোবর, নদী, পর্ব্বত, বন এবং নিবিড় ছায়াযুক্ত বৃক্ষ সকল দর্শন করিলেন ॥৩॥

ফল-মূলভোজী মহাবীর পাণ্ডবেরা আপনারাই আপনাদিগকে রক্ষা করিতে থাকিয়া, নানাবিধ বহুতর পশু দর্শন করিতে করিতে অনেক দেশ অতিক্রম করিলেন; সে সকল দেশে সর্ব্বদাই ফুল ও ফল পাওয়া যাইত এবং দেবগণ ও ঋষিগণ বিচরণ করিতেন; আর সে দেশগুলি উঁচু-নীচু এবং অত্যন্ত বিপৎসঙ্কুল ছিল ॥৪—৫॥

ক্রমে মহাত্মা পাণ্ডবেরা গন্ধমাদনপর্ব্বতে প্রবেশ করিলেন; সে পর্ব্বতে দেবগণ, ঋষিগণ ও সিদ্ধগণ থাকিতেন এবং কিন্নরগণ বিচরণ করিত, আর সে পর্ব্বত গন্ধর্ব্বগণ ও অপ্সরোগণের প্রিয় ছিল ॥৬॥

(২)···জ্যেষ্ঠাঃ সর্ব্বধনুষ্মতাম্—বা ব কা। (৪)···আত্মনাত্মানমাধায়—বা ব কা। (৫)···বিষম-কণ্টকান্—পি।

প্রবিশৎস্বথ বীরেষু পর্ব্বতং গন্ধমাদনম্।
চণ্ডবাতং মহদ্বর্ষং প্রাদুরাসীদ্বিশাংপতে! ॥৭॥
ততো রেণুঃ সমুদ্ভূতঃ সপত্রবহুলো মহান্।
পৃথিবীঞ্চান্তরীক্ষঞ্চ দ্যাঞ্চৈব সহসাবৃণোৎ ॥৮॥
ন স্ম প্রজ্ঞায়তে কিঞ্চিদাবৃতে ব্যোম্নি রেণুনা।
ন চাপি শেকুস্তে কর্ত্তুমন্যোন্যস্যাভিভাষণম্ ॥৯॥
ন চাপশ্যংস্ততোঽন্যোন্যং তমসাবৃতচক্ষুষঃ।
আকৃষ্যমাণা বাতেন সাশ্মচূর্ণেন ভারত! ॥১০॥
দ্রুমাণাং বাতভগ্নানাং পততাং ভূতলেঽনিশম্।
অন্যেষাঞ্চ মহীজানাং শব্দঃ সমভবন্মহান্ ॥১১॥
দ্যৌঃ স্বিৎ পততি কিং ভূমির্দীর্য্যন্তে পর্ব্বতা নু কিম্।
ইতি তে মেনিরে সর্ব্বে পবনেনাতিমোহিতাঃ ॥১২॥

ভারতকৌমুদী

ঋষীতি। কিন্নরৈঃ আচরিতং পর্য্যটিতম্, গিরিং গন্ধমাদনম্ ॥৬॥
প্রেতি। বীরেষু পাণ্ডবেষু। চণ্ডস্তীব্রো বাতো যস্মিন্ তৎ, বর্ষং বৃষ্টিঃ ॥৭॥
তত ইতি। পত্রৈঃ সহেতি সপত্রঃ স চাসৌ বহুলশ্চেতি সঃ, মহান্ বেগবান্ ॥৮॥
নেতি। প্রজ্ঞায়তে স্ম দৃশ্যতে স্ম। রেণুনা ধূল্যা। তে পাণ্ডবাদয়ঃ ॥৯॥
নেতি। তমসা অন্ধকারেণ। সাশ্মচূর্ণেন পাষাণরেণুসহিতেন ॥১০॥
দ্রুমাণামিতি। মহীজানাং লতাদীনাম্ ॥১১॥
দ্যৌরিতি। স্বিৎ প্রশ্নে। ভূমির্দীর্য্যতে কিম্। মেনিরে, শব্দাতিরেকাদেব ॥১২॥

নরনাথ! পাণ্ডবগণ গন্ধমাদনপর্ব্বতে প্রবেশ করিবার পরেই তীব্র বায়ু ও বিশাল বৃষ্টি প্রাদুর্ভূত হইল ॥৭॥

তাহার পর বেগবান্ প্রচুর ধূলি ও পত্র সমুত্থিত হইয়া তৎক্ষণাৎ পৃথিবী, আকাশ ও স্বর্গ আবৃত করিয়া ফেলিল ॥৮॥

ধূলিতে আকাশ আবৃত হইলে তাঁহারা কিছুই দেখিতে পাইতে লাগিলেন না, কিংবা পরস্পর আলাপ করিতেও সমর্থ হইলেন না ॥৯॥

ভরতনন্দন! তৎপরে অন্ধকারে নয়ন আবৃত করিল এবং প্রস্তররেণুবাহী বায়ু আকর্ষণ করিতে থাকিল; তখন তাঁহারা পরস্পর পরস্পরকেও দেখিতে পাইতে লাগিলেন না ॥১০॥

ক্রমে বৃক্ষ ও লতাপ্রভৃতি বায়ুবেগে ভগ্ন হইয়া অনবরত ভূতলে পড়িতে থাকিল; তাহাতে গুরুতর শব্দ হইতে লাগিল ॥১১॥

তে পথানন্তরান্ বৃক্ষান্ বল্মীকান্ বিষমাণি চ।
পাণিভিঃ পরিমার্গন্তো ভীতা বায়োর্নিলিল্যিরে ॥১৩॥
ততঃ কার্ম্মুকমুদ্যম্য ভীমসেনো মহাবলঃ।
কৃষ্ণামাদায় সঙ্গম্য তস্থাবাশ্রিত্য পাদপম্ ॥১৪॥
ধর্ম্মরাজশ্চ ধৌম্যশ্চ নিলিল্যাতে মহাবনে।
অগ্নিহোত্রাণ্যুপাদায় সহদেবস্তু পর্ব্বতে ॥১৫॥
নকুলো ব্রাহ্মণাশ্চান্যে লোমশশ্চ মহাতপাঃ।
বৃক্ষানাসাদ্য সন্ত্রস্তাস্তত্র তত্র নিলিল্যিরে ॥১৬॥
মন্দীভূতে তু পবনে তস্মিন্ রজসি শাম্যতি।
মহদ্ভির্জলধারৌঘৈর্বর্ষমভ্যাজগাম হ ॥১৭॥

ভারতকৌমুদী

ত ইতি। "পথঃ পন্থাঃ" ইতি ত্রিকাণ্ডশেষঃ। পথানাম্ অনন্তরান্ অব্যবহিতান্। বিষমাণি বন্ধুরাণি স্থানানি। বায়োর্ভীতাঃ, নিলিল্যিরে লুক্কায়িতা বভূবুঃ ॥১৩॥

তত ইতি। উদ্যম্য উত্তোল্য ধৃত্বা। কৃষ্ণাং দ্রৌপদীম্। সঙ্গম্য গত্বা ॥১৪॥

ধর্ম্মেতি। নিলিল্যাতে লুক্কায়িতৌ বভূবতুঃ। অগ্নিহোত্রাণি তদ্দ্রব্যাণি ॥১৫॥

নকুল ইতি। সন্ত্রস্তা বাত্যাতঃ অতীবভীতাঃ সন্তঃ ॥১৬॥

মন্দীতি। রজসি ধূলিজালে, শাম্যতি নিবৃত্তে সতি। বর্ষং বৃষ্টিঃ ॥১৭॥

---

তখন তাঁহারা সকলেই প্রবল বাত্যায় অত্যন্ত মোহিত হইয়া মনে করিতে লাগিলেন যে, 'একি আকাশ খসিয়া পড়িতেছে! না, পৃথিবী ফাটিয়া যাইতেছে! না, পর্ব্বত বিদীর্ণ হইতেছে!' ॥১২॥

তাহার পর তাঁহারা বায়ুভয়ে ভীত হইয়া হস্তদ্বারা পথের নিকটবর্ত্তী বৃক্ষ, বল্মীকমৃত্তিকা ও বন্ধুর স্থান অন্বেষণ করিয়া সেই গুলির ভিতরে লুক্কায়িত হইতে লাগিলেন ॥১৩॥

তাহার পর মহাবল ভীমসেন ধনু ধারণ করিয়া দ্রৌপদীকে লইয়া যাইয়া একটা বৃক্ষ আশ্রয় করিয়া অবস্থান করিতে লাগিলেন ॥১৪॥

যুধিষ্ঠির ও ধৌম্য যাইয়া নিবিড় বনের ভিতরে লুক্কায়িত হইলেন এবং সহদেব অগ্নিহোত্রের জিনিষগুলি লইয়া পর্ব্বতের ভিতরে আশ্রয় লইলেন ॥১৫॥

এবং নকুল, অন্যান্য ব্রাহ্মণ ও মহাতপা লোমশমুনি অত্যন্ত ভীত হইয়া বৃক্ষ আশ্রয় করিয়া সেই স্থানে অবস্থান করিতে লাগিলেন ॥১৬॥

---

(১৪) ততঃ কার্ম্মুকমাদায়—বা ব কা নি।

ভৃশং চটচটাশব্দো বজ্রাণাং ক্ষিপ্যতামিব।
ততস্তাশ্চঞ্চলাভাসশ্চেরুরভ্রেষু বিদ্যুতঃ ॥১৮॥
ততোঽশ্মসহিতা ধারাঃ সংবৃণ্বত্যঃ সমন্ততঃ।
প্রপেতুরনিশং তত্র শীঘ্রবাতসমীরিতাঃ ॥১৯॥
তত্র সাগরগা হ্যাপঃ কীর্য্যমাণাঃ সমন্ততঃ।
প্রাদুরাসন্ সকলুষাঃ ফেনবত্যো বিশাংপতে! ॥২০॥
বহন্ত্যো বারি বহুলং ফেনোড়ুপপরিপ্লুতম্।
পরিসস্রুর্মহাশব্দাঃ প্রকর্ষন্ত্যো মহীরুহান্ ॥২১॥

---

ভারতকৌমুদী

ভৃশমিতি। ক্ষিপ্যতাং ক্ষিপ্যমাণানাম্। চঞ্চলা আভা যাসাং তাঃ, অভ্রেষু মেঘেষু ॥১৮॥

তত ইতি। অশ্মসহিতা বর্ষোপলযুক্তাঃ, ধারা জলানাম্ ॥১৯॥

তত্রেতি। সাগরগাঃ ক্রমেণ সমুদ্রগামিন্যঃ, আপো জলানি। সকলুষা আবিলাঃ ॥২০॥

বহন্ত্য ইতি। ফেনা এব উড়ুপানি তৈঃ পরিপ্লুতং ব্যাপ্তম্, বহুলম্, বারি মেঘজলং বহন্ত্যঃ, মহাশব্দা নদ্য ইতি শেষঃ, মহীরুহান্ বাতভগ্নান্ বৃক্ষান্ প্রকর্ষন্ত্য আকর্ষন্ত্যঃ সত্যঃ, পরিসস্রুঃ অধঃ সস্রুঃ ॥২১॥

ভারতভাবদীপঃ

তে শূরা ইতি ॥১—১২॥ পথা মার্গেণ, অনন্তরান্ সন্নিহিতান্, নিলিল্যিরে নিলীনাঃ ॥১৩॥ সঙ্গম্যাদায়েত্যন্বয়ঃ, গত্বা গৃহীত্বেত্যর্থঃ ॥১৪—১৮॥ অশ্মসহিতাঃ করকাসহিতাঃ ॥১৯—২০॥ বারি বহন্ত্যা নদ্যঃ ॥২১—২৩॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ঊনবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৯॥

সেই বায়ু মন্দীভূত হইলে এবং ধূলিরাশি নিবৃত্তি পাইলে, বিশাল জলধারার সহিত বৃষ্টি আসিল ॥১৭॥

তাহার পর ক্ষিপ্যমাণ বজ্রের ন্যায় বৃষ্টির অত্যন্ত 'চটচটা'-শব্দ হইতে লাগিল এবং চঞ্চলদীপ্তি বিদ্যুৎ সকল মেঘের উপরে বিচরণ করিতে থাকিল ॥১৮॥

নরনাথ! তদনন্তর শিলাবৃষ্টির সহিত বিশাল জলধারা বায়ুকর্ত্তৃক দ্রুত প্রেরিত হইয়া সকল দিক্ আবৃত করিয়া সেই স্থানে অনবরত পতিত হইতে লাগিল ॥১৯॥

নরনাথ! তখন মেঘকর্ত্তৃক সকল দিকে নিক্ষিপ্ত জলরাশি মৃত্তিকাদি স্পর্শে আবিল হইয়া এবং প্রস্তরাদি প্রতিঘাতে ফেন ধারণ করিয়া সমুদ্রের দিকে চলিতে লাগিল ॥২০॥

আর, নদীসমূহ ফেনময় উড়ুপ-(ভেলা) ব্যাপ্ত প্রচুর জল বহন করিয়া এবং বায়ুভগ্ন বৃক্ষ সকল আকর্ষণ করিতে থাকিয়া মহাশব্দে চলিতে লাগিল ॥২১॥

তস্মিন্নুপরতে বর্ষে বাতে চ সমতাং গতে।
গতেঽম্ভসি চ নিম্নানি প্রাদুর্ভূতে দিবাকরে ॥২২॥
নির্জগ্মুস্তে শনৈঃ সর্ব্বে সমাজগ্মুশ্চ ভারত!।
প্রতস্থিরে পুনর্বীরাঃ পর্ব্বতং গন্ধমাদনম্ ॥২৩॥ (যুগ্মকম্)

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং গন্ধমাদনপ্রবেশে ঊনবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

# বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।
ক্রোশমাত্রং প্রয়াতেষু পাণ্ডবেষু মহাত্মসু।
পদ্ভ্যামনুচিতা গন্তুং দ্রৌপদী সমুপাবিশৎ ॥১॥

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। উপরতে নিবৃত্তে। সমতাং সমানভাবম্। নির্জগ্মুর্বনাদিভ্যো নির্গতাঃ, সমাজগ্মুঃ পরস্পরং সম্মিলিতা বভূবুঃ। বীরাঃ পাণ্ডবাঃ ॥২২—২৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়ামূনবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ক্রোশেতি। অনুচিতা চিরমেবানভ্যস্তা, "অভ্যস্তে তুচিতং ত্রিষু" ইত্যমরঃ ॥১॥

ভরতনন্দন! ক্রমে সেই বৃষ্টি নিবৃত্তি পাইলে, বায়ু সমানভাব অবলম্বন করিলে, জলগুলি নীচে গেলে এবং সূর্য্য আবার প্রকাশ পাইলে, সেই বীরগণ ধীরে ধীরে বনপ্রভৃতি হইতে নির্গত ও সম্মিলিত হইলেন; তাহার পর তাঁহারা পুনরায় গন্ধমাদনপর্ব্বতে গমন করিতে লাগিলেন ॥২২—২৩॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন— মহাত্মা পাণ্ডবেরা একক্রোশমাত্র পথ গিয়াছেন, এমন সময়েই পদব্রজে গমন করিতে অনভ্যস্তা দ্রৌপদী বসিয়া পড়িলেন ॥১॥

(২২) তস্মিন্নুপরতে শব্দে—বা ব কা নি। * '...ত্রিচত্বারিংশদধিকঃ...'—বা ব কা, '...চতুশ্চত্বারিংশদধিকঃ...'—পি, '...পঞ্চচত্বারিংশদধিকঃ...'—নি।

শ্রান্তা দুঃখপরীতা চ বাতবর্ষেণ চার্দ্দিতা।
সৌকুমার্য্যাচ্চ পাঞ্চালী সম্মুমোহ তপস্বিনী ॥২॥
সা কম্পমানা মোহেন বাহুভ্যামসিতেক্ষণা।
বৃত্তাভ্যামনুরূপাভ্যামূরূ সমবলম্বত ॥৩॥
আলম্বমানা সহিতাবূরূ গজকরোপমৌ।
পপাত সহসা ভূমৌ বেপন্তী কদলী যথা ॥৪॥
তাং পতন্তীং বরারোহাং ভজ্যমানাং লতামিব।
নকুলঃ সমভিদ্রুত্য পরিজগ্রাহ বীর্য্যবান্ ॥৫॥

নকুল উবাচ।

রাজন্! পাঞ্চালরাজস্য সুতেয়মসিতেক্ষণা।
শ্রান্তা নিপতিতা ভূমৌ তামবেক্ষস্ব ভারত! ॥৬॥
অদুঃখার্হা পরং দুঃখং প্রাপ্তেয়ং মৃদুগামিনী।
আশ্বাসয় মহারাজ! তামিমাং শ্রমকর্ষিতাম্ ॥-॥

ভারতকৌমুদী

শ্রান্তেতি। সৌকুমার্য্যাৎ কোমলাঙ্গত্বাৎ, সম্মুমোহ মোহং প্রাপ্তুমারেভে ॥২॥
সেতি। বাহুভ্যাং নিজাভ্যামেব, বৃত্তাভ্যাং গোলাভ্যাম্, ঊরূ স্বকীয়মূরুদ্বয়ম্ ॥৩॥
আলম্বেতি। সহিতৌ মিলিতৌ, গজকরোপমৌ হস্তিশুণ্ডাতুল্যৌ, বেপন্তী কম্পমানা ॥৪॥
তামিতি। বরারোহাং সুন্দরনিতম্বাম্। সমভিদ্রুত্য দ্রুতং গত্বা ॥৫॥
রাজন্নিতি। অসিতেক্ষণা নীলনয়না। অবেক্ষস্ব প্রতীক্ষস্ব, মা যাহীতি ভাবঃ ॥৬॥
অদুঃখেতি। পরম্ অত্যন্তম্। মৃদুগামিনী শনৈর্গমনকারিণী ॥৭॥

দীনা দ্রৌপদী একেই দুঃখিতা ছিলেন, তাহার পর আবার পরিশ্রান্তা ও বায়ু-বৃষ্টিতে পীড়িতা হইয়া কোমলতাবশতঃ মূর্চ্ছাপন্না হইতে লাগিলেন ॥২॥

তখন নীলনয়না দ্রৌপদী মূর্চ্ছার আবেশে কাঁপিতে থাকিয়া অনুরূপ ও গোল বাহুযুগলদ্বারা আপন ঊরুযুগল ধারণ করিলেন ॥৩॥

তিনি হস্তিশুণ্ডযুগলের ন্যায় মিলিত ঊরুযুগল ধারণ করিয়া কাঁপিতে থাকিয়া কদলীবৃক্ষের ন্যায় তৎক্ষণাৎ ভূতলে পতিত হইতে লাগিলেন ॥৪॥

তখন বলবান্ নকুল দ্রুত যাইয়া ভগ্ন লতার ন্যায় পড়িবার সময়েই সুনিতম্বা দ্রৌপদীকে ধারণ করিলেন ॥৫॥

নকুল বলিলেন—"রাজা! এই নীলনয়না পাঞ্চালরাজনন্দিনী পরিশ্রান্ত হইয়া ভূতলে পতিত হইতেছিলেন"; সুতরাং আপনি উঁহার প্রতীক্ষা করুন ॥৬॥

(২)…বাতবর্ষেণ তেন চ—বা ব কা নি। (৩) সা পত্যমানা মোহেন—পি।

বৈশম্পায়ন উবাচ।

রাজা তু বচনাত্তস্য ভৃশং দুঃখসমন্বিতঃ।
ভীমশ্চ সহদেবশ্চ সহসা সমুপাদ্রবৎ ॥৮॥
তামবেক্ষ্য তু কৌন্তেয়ো বিবর্ণবদনাং কৃশাম্।
অঙ্কমানীয় ধর্ম্মাত্মা পর্য্যদেবয়দাতুরঃ ॥৯॥

যুধিষ্ঠির উবাচ। †

কথং বেশ্মসু গুপ্তেষু স্বাস্তীর্ণশয়নোচিতা।
ভূমৌ নিপতিতা শেতে সুখার্হা বরবর্ণিনী ॥১০॥
সুকুমারৌ কথং পাদৌ মুখঞ্চ কমলপ্রভম্।
মৎকৃতেঽদ্য বরার্হায়াঃ শ্যামতাং সমুপাগতম্ ॥১১॥
কিমিদং দ্যূতকামেন ময়া কৃতমবুদ্ধিনা।
আদায় কৃষ্ণাং চরতা বনে মৃগগণাযুতে ॥১২॥

ভারতকৌমুদী

রাজেতি। সমুপাদ্রবৎ দ্রুতং দ্রৌপদ্যন্তিকমগচ্ছৎ ॥৮॥

তামিতি। পর্য্যদেবয়ৎ ব্যলপৎ, "দিবু পরিকূজনে" ইতি চৌরাদিকস্য রূপম্ ॥৯॥

কথমিতি। কথংশব্দো বিষাদে। গুপ্তেষু রক্ষিতেষু। শয়নং শয্যা, উচিতা যোগ্যা ॥১০॥

সুকুমারাবিতি। পাদৌ শ্যামতাং সমুপাগতাবিতি বচনব্যত্যয়েন সম্বন্ধঃ। শ্যামতাং মালিন্যম্ ॥১১॥

কিমিতি। দ্যূতকামেন দ্যূতরাগিণা। মৃগগণাযুতে হিংস্রপশুসমূহপূর্ণে ॥১২॥

মহারাজ! এই মন্দগামিনী দুঃখভোগের অযোগ্যা, অথচ গুরুতর দুঃখ ভোগ করিতেছেন; অতএব আপনি এই পরিশ্রান্তাকে আশ্বস্ত করুন" ॥৭॥

বৈশম্পায়ন বলিলেন—যুধিষ্ঠির, ভীম ও সহদেব—নকুলের বাক্য শুনিয়া অত্যন্ত দুঃখিত হইয়া তৎক্ষণাৎ দ্রৌপদীর নিকটে গেলেন ॥৮॥

তখন ধর্ম্মাত্মা যুধিষ্ঠির দ্রৌপদীকে বিবর্ণবদনা ও কৃশা দেখিয়া পীড়িত হইয়া তাঁহাকে ক্রোড়ে করিয়া বিলাপ করিতে লাগিলেন ॥৯॥

যুধিষ্ঠির বলিলেন—"হায়! সুরক্ষিত গৃহে আস্তীর্ণ উত্তম শয্যায় শয়নের যোগ্যা একমাত্র সুখভোগের অধিকারিণী উত্তমাঙ্গনা দ্রৌপদী আজ ভূতলে পতিত হইয়া শয়ন করিয়াছেন! ॥১০॥

হায়! এই বরবর্ণিনীর কোমল চরণযুগল এবং পদ্মকান্তি মুখমণ্ডল আজ আমার জন্যই মলিন হইয়া গিয়াছে! ॥১১॥

† রাজোবাচ—পি।

সুখং প্রাপ্স্যতি কল্যাণী প্রাপ্য পাণ্ডুসুতান্ পতীন্।
ইতি দ্রুপদরাজেন পিত্রা দত্তায়তেক্ষণা ॥১৩॥
তৎ সর্ব্বমনবাপ্যেয়ং শ্রমশোকাধ্বকর্ষিতা।
শেতে নিপতিতা ভূমৌ পাপস্য মম কর্ম্মভিঃ ॥১৪॥

বৈশম্পায়ন উবাচ।

তথা লালপ্যমানে তু ধর্ম্মরাজে যুধিষ্ঠিরে।
ধৌম্যপ্রভৃতয়ঃ সর্ব্বে তত্রাজগ্মুর্দ্বিজোত্তমাঃ ॥১৫॥
তে তামাশ্বাসয়ামাসুরাশীর্ভিশ্চাপ্যপূজয়ন্।
রক্ষোঘ্নাংশ্চ তথা মন্ত্রান্ জেপুশ্চক্রুস্তথা ক্রিয়াঃ ॥১৬॥
পঠ্যমানেষু মন্ত্রেষু শান্ত্যর্থং পরমর্ষিভিঃ।
স্পৃশ্যমানা করৈঃ শীতৈঃ পাণ্ডবৈশ্চ মুহুর্মুহুঃ ॥১৭॥

ভারতকৌমুদী

সুখমিতি। ইতি বিভাব্যেতি শেষঃ। আয়তেক্ষণা বিশাললোচনা কৃষ্ণা ॥১৩॥
তদিতি। পাপস্য পাপাত্মনঃ, কর্ম্মভির্দ্যূতক্রীড়াদিভিঃ ॥১৪॥
তথেতি। লালপ্যমানে পুনঃ পুনর্বিলপতি সতি। তত্র দ্রৌপদ্যন্তিকে ॥১৫॥
ত ইতি। অপূজয়ন্ সমতোষয়ন্। তথা অনিষ্টনিবারিকাঃ ॥১৬॥

---

আমি দ্যূতের অনুরাগী, অথচ আমার বুদ্ধি নাই; তাই আমি হিংস্রজন্তুতে পরিপূর্ণ বনের ভিতরে দ্রৌপদীকে লইয়া বিচরণ করিতে থাকিয়া এটা কি করিলাম ॥১২॥

হায়! কল্যাণী দ্রৌপদী পাণ্ডবগণকে পতি লাভ করিয়া সুখ ভোগ করিবে, ইহা ভাবিয়াই পিতা দ্রুপদরাজা এই আয়তনয়নাকে আমাদের হস্তে দান করিয়াছিলেন ॥১৩॥

কিন্তু আমি পাপাত্মা; তাই আমার কর্ম্মদোষেই ইনি সে সমস্ত না পাইয়া পরিশ্রম, শোক ও পথের ক্লেশে ক্লান্ত ও ভূতলপতিত হইয়া শয়ন করিয়াছেন!” ॥১৪॥

বৈশম্পায়ন বলিলেন—ধর্ম্মরাজ যুধিষ্ঠির বার বার সেইরূপ বিলাপ করিতে থাকিলে, ধৌম্যপ্রভৃতি ব্রাহ্মণেরা সকলেই সেখানে আসিলেন ॥১৫॥

তাঁহারা দ্রৌপদীকে আশ্বস্ত করিলেন, আশীর্ব্বাদ দ্বারা সন্তুষ্ট করিলেন, রক্ষোঘ্ন মন্ত্র পাঠ করিতে লাগিলেন এবং অনিষ্টনিবারক কার্য্য করিতে থাকিলেন ॥১৬॥

---

(১৩)…প্রাপ্য বৈ পাণ্ডবান্ পতীন্—বা ব কা নি। (১৬) তে সমাশ্বাসয়ামাসুঃ—চক্রুশ্চ তে ক্রিয়াঃ - বা ব কা নি।

সেব্যমানা চ শীতেন জলমিশ্রেণ বায়ুনা।
পাঞ্চালী সুখমাসাদ্য লেভে চেতঃ শনৈঃ শনৈঃ ॥ ১৮॥ (যুগ্মকম্)
পরিগৃহ্য চ তাং দীনাং কৃষ্ণামজিনসংস্তরে।
পার্থা বিশ্রাময়ামাসুর্লব্ধসংজ্ঞাং তপস্বিনীম্ ॥১৯॥
তস্যা যমৌ রক্ততলৌ পাদৌ পূজিতলক্ষণৌ।
করাভ্যাং কিণজাতাভ্যাং শনকৈঃ সংববাহতুঃ ॥২০॥
পর্য্যাশ্বাসয়দপ্যেনাং ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
উবাচ চ কুরুশ্রেষ্ঠো ভীমসেনমিদং বচঃ ॥২১॥
বহবঃ পর্ব্বতা ভীম! বিষমা হিমদুর্গমাঃ।
তেষু কৃষ্ণা মহাবাহো! কথং নু বিচরিষ্যতি ॥২২॥

---

ভারতকৌমুদী

পঠ্যমানেম্বিতি। করৈর্হস্তৈঃ, শীতৈঃ শীতলৈঃ। চেতঃ চৈতন্যম্ ॥১৭—১৮॥

পরীতি। পরিগৃহ্য নীত্বা। অজিনসংস্তরে আস্তৃতমৃগচর্ম্মণি। তপস্বিনীং শোচ্যাম্ ॥১৯॥

তস্যা ইতি। যমৌ নকুলসহদেবৌ, কিণজাতাভ্যাং ধনুর্গুণঘর্ষণেন জাতচিহ্নাভ্যাং করাভ্যাম্, শনকৈঃ, পূজিতলক্ষণৌ তস্যাঃ পাদৌ, সংববাহতুঃ সংবাহয়ামাসতুঃ। আর্ষং পদম্ ॥২০॥

পর্য্যাশ্বাসয়দিতি। এনাং দ্রৌপদীম্ ॥২১॥

বহব ইতি। বিষমা বিপৎসঙ্কুলা উচ্চাবচা বা। কৃষ্ণা দ্রৌপদী ॥২২॥

---

মহর্ষিরা শান্তির জন্য মন্ত্রপাঠ করিতে থাকিলে, পাণ্ডবেরা শীতল হস্তদ্বারা বার বার স্পর্শ করিতে লাগিলেন এবং জলমিশ্রিত শীতল বায়ুদ্বারা সেবন করিতে থাকিলেন; তখন দ্রৌপদী সুখ লাভ করিয়া ধীরে ধীরে চৈতন্য লাভ করিলেন ॥১৭—১৮॥

তাহার পর পাণ্ডবেরা লব্ধচৈতন্যা, দুর্ব্বলা ও শোচনীয়া দ্রৌপদীকে আস্তৃত মৃগচর্ম্মের উপরে রাখিয়া বিশ্রাম করাইতে লাগিলেন ॥১৯॥

নকুল ও সহদেব কিণ-(কড়) চিহ্নিত হস্তযুগল দ্বারা ধীরে ধীরে দ্রৌপদীর রক্ততল ও সুলক্ষণ চরণযুগলের সংবাহন করিতে থাকিলেন ॥২০॥

কুরুশ্রেষ্ঠ ধর্ম্মরাজ যুধিষ্ঠিরও দ্রৌপদীকে আশ্বস্ত করিলেন এবং ভীমকে এই কথা বলিলেন—॥২১॥

"মহাবাহু ভীম! হিমে দুর্গম এবং উঁচু-নীচু বহুতর পর্ব্বত আছে; সেগুলিতে দ্রৌপদী কি করিয়া গমন করিবেন?" ॥২২॥

---

(১৯)…তদা বিশ্বাসয়ামাসুঃ—পি।

ভীমসেন উবাচ।

ত্বাং রাজন্! রাজপুত্রীঞ্চ যমৌ চ পুরুষর্ষভ!।
স্বয়ং নেষ্যামি রাজেন্দ্র! মা বিষাদে মনঃ কৃথাঃ ॥২৩॥
হৈড়িম্বশ্চ মহাবীর্য্যো বিহগো মদ্বলোপমঃ।
বহেদনঘ! সর্ব্বান্ নো বচনাত্তে ঘটোৎকচঃ ॥২৪॥

বৈশম্পায়ন উবাচ।

এতচ্ছ্রুত্বা তু বচনং ভীমসেনস্য ধর্ম্মরাট্।
ভীমং সম্পূজয়ংস্তুষ্ট এবমস্ত্বিত্যভাষত ॥২৫॥
সোঽনুজ্ঞাতো ধর্ম্মরাজ্ঞা পুত্রং সস্মার রাক্ষসম্।
ঘটোৎকচস্তু ধর্ম্মাত্মা স্মৃতমাত্রঃ পিতৃংস্তদা ॥২৬॥
কৃতাঞ্জলিরুপাতিষ্ঠদভিবাদ্যাথ পাণ্ডবান্।
ব্রাহ্মণাংশ্চ মহাবাহুঃ স চ তৈরভিনন্দিতঃ ॥২৭॥
উবাচ ভীমসেনং স পিতরং ভীমবিক্রমম্।
স্মৃতোঽস্মি ভবতা শীঘ্রং শুশ্রূষুরহমাগতঃ ॥২৮॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

ত্বামিতি। রাজপুত্রীং দ্রৌপদীম্, যমৌ নকুলসহদেবৌ। স্বয়মহমেব ॥২৩॥

হৈড়িম্ব ইতি। হৈড়িম্বো হিড়িম্বায়াঃ পুত্রঃ, বিহায়সা গচ্ছতীতি বিহগ আকাশচরঃ ॥২৪॥

এতদিতি। ধর্ম্মরাড়্ যুধিষ্ঠিরঃ। সম্পূজয়ন্ প্রশংসন্, যথাকালমুপায়স্মরণাৎ ॥২৫॥

স ইতি। ধর্ম্মরাজ্ঞেত্যাদস্তত্বাভাব আর্ষঃ। ব্রাহ্মণাংশ্চ অভিবাদ্যেতি সম্বন্ধঃ। অভিনন্দিত আশিষা সন্তোষিতঃ। শুশ্রূষুঃ ভবতাং শুশ্রূষাং কর্ত্তুমিচ্ছুঃ ॥২৬—২৮॥

ভীম বলিলেন—"হে পুরুষপ্রধান রাজশ্রেষ্ঠ রাজা! একক আমিই আপনাকে, দ্রৌপদীকে এবং নকুল ও সহদেবকে বহন করিয়া লইয়া যাইব; আপনি বিষণ্ণ হইবেন না ॥২৩॥

অথবা, হে নিষ্পাপ রাজা! আমার তুল্য বলবান্, অত্যন্ত উৎসাহী ও আকাশচারী হিড়িম্বানন্দন ঘটোৎকচ আপনার আদেশে আমাদের সকলকেই বহন করিয়া লইয়া যাইবে" ॥২৪॥

বৈশম্পায়ন বলিলেন—যুধিষ্ঠির ভীমের এই কথা শুনিয়া সন্তুষ্ট হইয়া ভীমের প্রশংসা করিয়া বলিলেন—"এইরূপই হউক" ॥২৫॥

যুধিষ্ঠির অনুমতি করিলে, ভীমসেন তখনই পুত্র ঘটোৎকচকে স্মরণ করিলেন; তিনি স্মরণ করিবামাত্রই ধর্ম্মাত্মা ও মহাবাহু ঘটোৎকচও কৃতাঞ্জলি

(২৫) শ্লোকঃ বা ব কা নি নাস্তি। (২৮)…শীঘ্রং সহসাহমুপাগতঃ—পি।

আজ্ঞাপয় মহাবাহো! সর্ব্বং কর্ত্তাস্ম্যসংশয়ম্।
তচ্ছ্রুত্বা ভীমসেনস্তু রাক্ষসং পরিষস্বজে ॥২৯॥

যুধিষ্ঠির উবাচ।

ধর্ম্মজ্ঞো বলবান্ শূরঃ সদ্যো রাক্ষসপুঙ্গবঃ।
ভক্তোঽস্মান্ রাক্ষসঃ পুত্রো ভীম! গৃহ্নাতু মাতরম্ ॥৩০॥
তব বাহুবলেনাহমতিভীমপরাক্রম!।
অক্ষতঃ সহ পাঞ্চাল্যা গচ্ছেয়ং গন্ধমাদনম্ ॥৩১॥

বৈশম্পায়ন উবাচ।

ভ্রাতুর্ব্বচনমাজ্ঞায় ভীমসেনো ঘটোৎকচম্।
আদিদেশ নরব্যাঘ্রস্তনয়ং শত্রুকর্ষণম্ ॥৩২॥

ভারতকৌমুদী

আজ্ঞাপয়েতি। কর্ত্তাস্মি করিষ্যামি। রাক্ষসং ঘটোৎকচম্, পরিষস্বজে আলিলিঙ্গ ॥২৯॥
ধর্ম্মজ্ঞ ইতি। অস্মান্ প্রতি ভক্তঃ। সদ্যঃ সপদি, মাতরং দ্রৌপদীং বোঢ়ুং গৃহ্নাতু ॥৩০॥
ভীমমেব—স্তৌতি তবেতি। ঘটোৎকচস্য বাহুবলমপি তবৈব বাহুবলমিতি ভাবঃ ॥৩১॥
ভ্রাতুরিতি। ভ্রাতুর্যুধিষ্ঠিরস্য। আজ্ঞায় শ্রুত্বা ॥৩২॥

---

হইয়া পিতৃপর্য্যায় পাণ্ডবগণের নিকট উপস্থিত হইল এবং তাঁহাদিগকে ও ব্রাহ্মণগণকে অভিবাদন করিল; তাহার পর তাঁহারা সকলেও তাহার অভিনন্দন করিলেন। তৎপরে ঘটোৎকচ ভীমবিক্রম পিতা ভীমসেনকে বলিল—"আপনি আমাকে স্মরণ করিয়াছেন, তাই আমি আপনাদের পরিচর্য্যা করিবার জন্য সত্বর আসিয়াছি ॥২৬—২৮॥

মহাবাহু! আদেশ করুন, নিশ্চয়ই আমি আপনাদের সমস্ত কার্য্য করিব।" তাহা শুনিয়া ভীমসেন তাহাকে আলিঙ্গন করিলেন ॥২৯॥

যুধিষ্ঠির বলিলেন—"ভীম! রাক্ষসশ্রেষ্ঠ পুত্র ঘটোৎকচ ধর্ম্মজ্ঞ, বলবান্, বীর এবং আমাদের ভক্ত; সুতরাং এখনই এ—দ্রৌপদীকে ধারণ করুক ॥৩০॥

অতিভীমপরাক্রম ভীম! তোমার বাহুবলেই আমি দ্রৌপদীর সহিত অক্ষত শরীরে গন্ধমাদনপর্ব্বতে যাইতে পারিব" ॥৩১॥

বৈশম্পায়ন বলিলেন—নরশ্রেষ্ঠ ভীমসেন যুধিষ্ঠিরের কথা শুনিয়া শত্রুহন্তা পুত্র ঘটোৎকচকে আদেশ করিলেন—॥৩২॥

---

(২৯) শ্লোকাৎ পরম্ '...চতুশ্চত্বারিংশদধিকঃ...'—বা ব কা, '...পঞ্চচত্বারিংশদধিকঃ...'—পি, '...ষট্চত্বারিংশদধিকঃ...'—নি। (৩০)...সদ্যো রাক্ষসপুঙ্গবঃ...ঔরসঃ পুত্রঃ...গৃহ্নাতু মা চিরম্—বা ব কা।

হৈড়িম্বেয়ং পরিশ্রান্তা তব মাতাঽপরাজিত ! ।
ত্বঞ্চ কামগমস্তাত ! বলবান্ বহ তাং খগ ! ॥৩৩॥
স্কন্ধমারোপ্য ভদ্রং তে মধ্যেঽস্মাকং বিহায়সা ।
গচ্ছ নীচিকয়া গত্যা যথা চৈনাং ন পীড়য়েঃ ॥৩৪॥

ঘটোৎকচ উবাচ ।

ধর্ম্মরাজঞ্চ ধৌম্যঞ্চ কৃষ্ণাঞ্চ যমজৌ তথা ।
একোঽপ্যহমলং বোঢ়ুং কিমুতাদ্য সহায়বান্ ॥৩৫॥
অন্যে চ শতশঃ শূরা বিহগাঃ কামরূপিণঃ ।
সর্ব্বান্ বো ব্রাহ্মণৈঃ সার্দ্ধং বক্ষ্যন্তি সহিতা ময়া ॥৩৬॥

বৈশম্পায়ন উবাচ ।

এবমুক্ত্বা তদা কৃষ্ণামুবাহ স ঘটোৎকচঃ ।
পাণ্ডূনাং মধ্যগো বীরঃ পাণ্ডবানপি চাপরে ॥৩৭॥

---

ভারতকৌমুদী

হৈড়িম্বেতি । হে হৈড়িম্ব ! । মাতা দ্রৌপদী । হে খগ ! খেচর ! ॥৩৩॥
স্কন্ধমিতি । তে তব ভদ্রমস্তু । বিহায়সা গগনেন । নীচিকয়া নিম্নবর্ত্তিন্যা ॥৩৪॥
ধর্ম্মেতি । অলং সমর্থঃ । অন্যেঽপি রাক্ষসা মম সহায়াঃ সন্তীতি ভাবঃ ॥৩৫॥
অন্য ইতি । বিহগা আকাশচারিণো রাক্ষসাঃ । বক্ষ্যন্তি বহনং করিষ্যন্তি ॥৩৬॥
এবমিতি । অপরে চ রাক্ষসাঃ, পাণ্ডবানপি উহুরিতি শেষঃ ॥৩৭॥

---

"বৎস ! অপরাজিত ! খেচর ! হিড়িম্বানন্দন ! তোমার মাতা দ্রৌপদী পরিশ্রান্ত হইয়া পড়িয়াছেন, তুমিও কামগামী এবং বলবান্ ; অতএব তুমি তাঁহাকে বহন কর ॥৩৩॥

বৎস ! তোমার মঙ্গল হউক ; তুমি উঁহাকে স্কন্ধে লইয়া আমাদের মধ্যে থাকিয়া নিম্ন আকাশ দিয়া মন্দগতিতে গমন কর, যাহাতে উঁহার কষ্ট না হয়" ॥৩৪॥

ঘটোৎকচ বলিল—"আমি একাকীই ধর্ম্মরাজ, ধৌম্যপুরোহিত, দ্রৌপদী এবং নকুল-সহদেবকে বহন করিতে পারি ; সহায়সম্পন্ন হইলে আর বক্তব্য আছে কি ॥৩৫॥

বীর, আকাশচারী ও কামরূপী অন্য শত শত রাক্ষসও আমার সহিত মিলিত হইয়া ব্রাহ্মণদের সহিত আপনাদের সকলকে বহন করিবে" ॥৩৬॥

---

(৩৬,...বক্ষ্যন্তি সহিতাঽনঘ !—বা ব কা

লোমশঃ সিদ্ধমার্গেণ জগামানুপমদ্যুতিঃ।
স্বেনৈব স প্রভাবেণ দ্বিতীয় ইব ভাস্করঃ ॥৩৮॥
ব্রাহ্মণাংশ্চাপি তান্ সর্ব্বান্ সমুপাদায় রাক্ষসাঃ।
নিয়োগাদ্রাক্ষসেন্দ্রস্য জগ্মুর্ভীমপরাক্রমাঃ ॥৩৯॥
এবং সুরমণীয়ানি বনান্যুপবনানি চ।
আলোকয়ন্তস্তে জগ্মুর্বিশালাং বদরীং প্রতি ॥৪০॥
তে ত্বাশুগতিভির্বীরা রাক্ষসৈস্তৈর্মহাজবৈঃ।
উহ্যমানা যযুঃ শীঘ্রং দীর্ঘমধ্বানমল্পবৎ ॥৪১॥
দেশান্ ম্লেচ্ছজনাকীর্ণান্ নানারত্নাকরান্ শুভান্।
দদৃশুর্গিরিপাদাংশ্চ নানাধাতুসমাচিতান্ ॥৪২॥

---

ভারতকৌমুদী

লোমশ ইতি। সিদ্ধানাং দেবযোনিবিশেষাণাং মার্গেণ আকাশপথেনৈব ॥৩৮॥

ব্রাহ্মণানিতি। নিয়োগাদাদেশাৎ, রাক্ষসেন্দ্রস্য ঘটোৎকচস্য ॥৩৯॥

এবমিতি। বদরীং কর্কন্ধুবৃক্ষং তন্নাম্না প্রসিদ্ধমাশ্রমমিত্যর্থঃ ॥৪০॥

ত ইতি। মহাজবৈর্মহাবেগৈঃ। অধ্বানং পন্থানম্, অল্পবৎ অল্পপথবৎ ॥৪১॥

দেশানিতি। বেদবাহ্যাচারা ম্লেচ্ছজনাস্তৈরাকীর্ণান্। গিরেঃ পাদান্ প্রত্যন্তপর্ব্বতান্।

---

বৈশম্পায়ন বলিলেন—এইরূপ বলিয়া তখনই মহাবীর ঘটোৎকচ পাণ্ডবগণের মধ্যে থাকিয়া দ্রৌপদীকে বহন করিয়া লইয়া চলিল এবং অন্য রাক্ষসেরা পাণ্ডবগণকে বহন করিয়া নিয়া যাইতে থাকিল ॥৩৭॥

এবং অসাধারণ তেজস্বী লোমশমুনি আপন প্রভাবেই সিদ্ধপথে দ্বিতীয় সূর্য্যের ন্যায় গমন করিতে লাগিলেন ॥৩৮॥

আর, ভয়ঙ্কর পরাক্রমশালী অপর কতকগুলি রাক্ষস ঘটোৎকচের আদেশে সেই সকল ব্রাহ্মণকে লইয়া গমন করিতে থাকিল ॥৩৯॥

এইভাবে তাঁহারা অতি মনোহর বন ও উপবন দেখিতে দেখিতে বদরিকাশ্রমের দিকে যাইতে লাগিলেন ॥৪০॥

মহাবেগশালী ও দ্রুতগামী সেই রাক্ষসেরা বহন করিয়া লইয়া যাইতেছিল বলিয়া তাঁহারা সত্বরই অল্প পথের ন্যায় দীর্ঘ পথ যাইতে থাকিলেন ॥৪১॥

তখন তাঁহারা ম্লেচ্ছগণে পরিপূর্ণ, নানাবিধ রত্নের আকর ও মনোহর বহুতর দেশ° এবং গৈরিকাদি নানাধাতুব্যাপ্ত ক্ষুদ্র ক্ষুদ্র বহুতর পর্ব্বত দেখিতে

---

(৩৮)…স্বেনৈবাতিপ্রভাবেণ—পি। (৪১)…মহদধ্বানমল্পবৎ—বা ব কা নি।
(৪২)…নানারত্নাকরাযুতান্—বা ব কা নি।

বিদ্যাধরগণাকীর্ণান্ যুতান্ পন্নগকিন্নরৈঃ ।
তথা কিম্পুরুষৈশ্চৈব গন্ধর্ব্বৈশ্চ সমন্ততঃ ॥৪৩॥
ময়ূরৈশ্চমরৈশ্চৈব বানরৈ রুরুভিস্তথা ।
বরাহৈর্গবয়ৈশ্চৈব মহিষৈশ্চ সমাবৃতান্ ॥৪৪॥
নদীজালসমাকীর্ণান্ নানাপক্ষিযুতান্ বহূন্ ।
নানাবিধৈর্ম্মৃগৈর্জুষ্টান্ বারণৈশ্চোপশোভিতান্ ॥৪৫॥
সমদৈশ্চাপি বিহগৈঃ পাদপৈরন্বিতাংস্তথা ।
তেঽবতীর্য্য বহূন্ দেশান্ উত্তরাংশ্চ কুরূনপি ॥৪৬॥
দদৃশুর্বিবিধাশ্চর্য্যং কৈলাসং পর্ব্বতোত্তমম্ ।
তস্যাভ্যাসে তু দদৃশুর্নরনারায়ণাশ্রমম্ ॥৪৭॥
উপেতং পাদপৈর্দিব্যৈঃ সদা পুষ্পফলোপগৈঃ ।
দদৃশুস্তাঞ্চ বদরীং বৃত্তস্কন্ধাং মনোরমাম্ ॥৪৮॥
স্নিগ্ধামবিরলচ্ছায়াং শ্রিয়া পরময়া যুতাম্ ॥
পত্রৈঃ স্নিগ্ধৈরবিরলৈরুপেতাং মৃদুভিঃ শুভাম্ ॥৪৯॥
বিশালশাখাং বিস্তীর্ণামতিদ্যুতিসমন্বিতাম্ ।
ফলৈরুপচিতৈর্দিব্যৈরাচিতাং স্বাদুভির্ভৃশম্ ॥৫০॥

ভারতকৌমুদী

গানক্ষমত্বাক্ষমত্বাভ্যাং কিন্নরাণাং দ্বৈবিধ্যাৎ পৃথগুপাদানম্। চমররুরূ হরিণবিশেষৌ। মৃগৈঃ পশুভিঃ, জুষ্টান্ সেবিতান্, বারণৈর্হস্তিভিঃ। বিহগৈঃ পক্ষিভিঃ। অবতীর্য্য অতিক্রম্য। অভ্যাসে নিকটে। পুষ্পাণি ফলানি চ উপগচ্ছন্তি প্রাপ্নুবন্তীতি তৈঃ। বৃত্তস্কন্ধাং গোলপ্রকাণ্ডদেশাম্। অবিরলচ্ছায়াং নিবিড়চ্ছায়াম্। অবিরলৈর্ঘনৈঃ। উপচিতৈ-

পাইলেন। তাহাতে বিদ্যাধর, কিন্নর, কিম্পুরুষ ও নাগ বিচরণ করিতেছিল এবং ময়ূর, চমরহরিণ, রুরুহরিণ, বানর, বরাহ, গবয় ও মহিষ ভ্রমণ করিতেছিল; আর সে পর্ব্বতগুলির নিকট দিয়া অনেক নদী প্রবাহিত হইতেছিল এবং সে গুলিতে নানাবিধ পক্ষী, বহুবিধ পশু, হস্তী, মদমত্ত পক্ষী ও নানাবিধ বৃক্ষ ছিল তাহার পর তাঁহারা বহুতর দেশ ও উত্তর কুরুদেশ অতিক্রম করিয়া নানাবিধ আশ্চর্য্যের আধার কৈলাসপর্ব্বত দর্শন করিলেন এবং তাহার নিকট নর-নারায়ণ ঋষির আশ্রম (বদরিকাশ্রম) দেখিতে পাইলেন; সে আশ্রমে সর্ব্বদাই ফল ও পুষ্পশালী বহুতর উত্তম বৃক্ষ ছিল; আর তাঁহারা সেখানে সেই মনোহর বদরীবৃক্ষ দর্শন করিলেন; তাহার স্কন্ধদেশ গোলাকার, আকৃতি স্নিগ্ধ, ছায়া-

(৪৩)...বানরকিন্নরৈঃ—বা ব কা নি।

মধুস্রবৈঃ সদা দিব্যাং মহর্ষিগণসেবিতাম্।
মদপ্রমুদিতৈর্নিত্যং নানাদ্বিজগণৈর্যুতাম্ ॥৫১॥
অদংশমশকে দেশে বহুমূলফলোদকে।
নীলশাদ্বলসংছন্নে দেবগন্ধর্ব্বসেবিতে ॥৫২॥
সুসমীকৃতভূভাগে স্বভাববিমলে শুভে।
জাতাং হিমমৃদুস্পর্শে দেশেঽপহতকণ্টকে ॥৫৩॥ (কুলকম্)
তামুপেত্য মহাত্মানঃ সহ তৈর্ব্রাহ্মণর্ষভৈঃ।
অবতেরুস্ততঃ সর্ব্বে রাক্ষসস্কন্ধতঃ শনৈঃ ॥৫৪॥
ততস্তমাশ্রমং রম্যং নরনারায়ণাশ্রিতম্।
দদৃশুঃ পাণ্ডবা রাজন্! সহিতা দ্বিজপুঙ্গবৈঃ ॥৫৫॥
তমসা রহিতং পুণ্যমনামৃষ্টং রবেঃ করৈঃ।
ক্ষুত্তৃট্শীতোষ্ণদোষৈশ্চ বর্জ্জিতং শোকনাশনম্ ॥৫৬॥

ভারতকৌমুদী

বহুলীভূতৈঃ, আচিতাং ব্যাপ্তাম্। নানাদ্বিজগণৈর্বহুবিধপক্ষিসমূহৈঃ। নীলৈঃ শাদ্বলৈর্নব-তৃণৈঃ সংছন্নে আবৃতে। অপহতকণ্টকে দূরীকৃতকণ্টকে ॥৪২—৫৩॥

তামিতি। তাং বদরীম্। মহাত্মানঃ পাণ্ডবাদয়ঃ ॥৫৪॥

তত ইতি। নরনারায়ণাভ্যামৃষিভ্যাম্ আশ্রিতম্ আশ্রিতপূর্ব্বম্। তমসা অন্ধকারেণ।

ভারতভাবদীপঃ

ক্রোশমাত্রমিতি ॥১—২৩॥ বিহগ ইব বিহগঃ খেচরঃ ॥২৪—৩৫॥ বক্ষ্যান্তি বহনং করিষ্যন্তি ॥৩৬—৪১॥ রত্নাকরৈরাসমন্তাদযুতান্ ॥৪২—৪৬॥ অভ্যাসে সমীপে ॥৪৭—৫২॥ স্বভাবত এব

নিবিড়, কান্তি মনোহর, পত্র সকল স্নিগ্ধ, ঘন ও কোমল; শাখাসমূহ বিশাল ও বিস্তীর্ণ এবং ফলসমূহ বৃহৎ, উত্তম, সুস্বাদু ও মধুস্রাবী ছিল। মহর্ষিরা সেই বদরীবৃক্ষের সেবা করিতেন এবং সেই বদরীবৃক্ষের উপরে সর্ব্বদাই মদমত্ত ও আনন্দিত নানাবিধ পক্ষী বিচরণ করিত। আর, সেই বদরীবৃক্ষ যে স্থানে জন্মিয়াছিল, সে স্থানে দংশ (ডাঁশ) ও মশক ছিল না; প্রচুর ফল, মূল ও জল ছিল এবং দেবগণ ও গন্ধর্ব্বগণ বিচরণ করিতেন; আর সে স্থানটী নীলবর্ণ নূতন তৃণে আবৃত, সমতল, স্বভাবনির্ম্মল, নিরুপদ্রব, শীতল ও কোমলস্পর্শ এবং কণ্টকবিহীন ছিল ॥৪২—৫৩॥

মহাত্মা পাণ্ডবেরা সেই বদরীবৃক্ষের নিকটে উপস্থিত হইয়া সেই ব্রাহ্মণ-গণের সহিত রাক্ষসস্কন্ধ হইতে ধীরে ধীরে অবতরণ করিলেন ॥৫৪॥

রাজা! তাহার পর পাণ্ডবগণ ব্রাহ্মণগণের সহিত মিলিত হইয়া নর-নারায়ণ

(৫৩)…স্বভাববিহিতে শুভে—বা, ব কা নি।

মহর্ষিগণসংবাধং ব্রাহ্ম্যা লক্ষ্যা সমন্বিতম্ ।
দুষ্প্রবেশং মহারাজ ! নরৈর্ধর্ম্মবহিষ্কৃতৈঃ ॥৫৭॥
বলিহোমার্চ্চিতং পুণ্যং সুসংমৃষ্টানুলেপনম্ ।
দিব্যপুষ্পোপহারৈশ্চ সর্ব্বতোঽভিবিরাজিতম্ ॥৫৮॥
বিশালৈরগ্নিশরণৈঃ স্রুগ্‌ভাণ্ডৈরাচিতং শুভৈঃ ।
মহদ্ভিস্তোয়কলসৈঃ কঠিনৈশ্চোপশোভিতম্ ॥৫৯॥
শরণ্যং সর্ব্বভূতানাং ব্রহ্মঘোষনিনাদিতম্ ।
দিব্যমাশ্রয়ণীয়ং তমাশ্রমং শ্রমনাশনম্ ॥৬০॥
শ্রিয়া যুতমনির্দ্দেশ্যং দেবচর্য্যোপশোভিতম্ ।
ফলমূলাশনৈর্দান্তৈশ্চারুকৃষ্ণাজিনাম্বরৈঃ ॥৬১॥

ভারতকৌমুদী

অনামৃষ্টং বৃক্ষপত্রাদ্যাচ্ছাদনাৎ অস্পৃষ্টম্। মহর্ষিগণৈঃ সংবাধং নিরবকাশম্, ব্রাহ্ম্যা ব্রাহ্মণসম্পাদিতয়া, লক্ষ্যা কান্ত্যা। ধর্ম্মবহিষ্কৃতৈরধার্ম্মিকৈঃ। বলিভিঃ পূজোপহারৈঃ হোমৈশ্চ অর্চ্চিতং গৌরববিষয়ীকৃতম্, সুসংমৃষ্টং লিপ্তম্ অনুলেপনং গোময়াদিকং যত্র তম্। অগ্নিশরণৈর্হোমগৃহৈঃ, স্রুগ্‌ভাণ্ডৈঃ স্রুক্‌স্রুবাদিস্থাপনপাত্রৈঃ, আচিতং ব্যাপ্তম্। কঠিনৈঃ পাকস্থলীভিঃ, "কঠিনং নিষ্ঠুরে স্থাল্যাং শর্করায়াং গুড়স্য চ" ইতি বিশ্বঃ। ব্রহ্মঘোষৈর্বেদধ্বনিভির্নিনাদিতম্। অনির্দ্দেশ্যং সৌন্দর্য্যে অনির্ব্বচনীয়ম্, দেবস্য চর্য্যা আচারস্তেন উপশোভিতম্। দান্তৈ-

ভারতভাবদীপঃ

বিশেষেণ হিতে স্বভাববিহিতে জাতাং বদরীম্ ॥৫৩—৫৬॥ মহর্ষিগণসংবাধমৃষিগণব্যাপ্তম্, ব্রাহ্ম্যা লক্ষ্যা ঋগ্‌যজুঃসামাত্মিকয়া। "ঋচঃ সামানি যজূংষি সা হি শ্রীরমৃতা সতা"মিতি শ্রুতেঃ ॥৫৭॥ সুষ্ঠু সংমৃষ্টং সম্মার্জ্জনমনুলেপনঞ্চ যত্র তৎ ॥৫৮॥ অগ্নিশরণৈরগ্ন্যাগারৈঃ, আচিতং ব্যাপ্তম্, কঠিনৈঃ শিক্যৈঃ করঙ্কৈর্বা ॥৫৯—৬০॥ দেবচর্য্যা সত্যসঙ্কল্পত্বাদিকা, তয়া উপশোভিতম্

ঋষির সেই পুণ্যময় মনোহর আশ্রম দর্শন করিতে লাগিলেন। তাহাতে অন্ধকারের বা সূর্য্যকিরণের সংস্পর্শ ছিল না; ক্ষুধা বা পিপাসা হইত না, শীত বা গ্রীষ্ম ছিল না, কোন শোকের সম্ভাবনাও ছিল না, এবং অধার্ম্মিক লোকের প্রবেশ করা দুষ্কর ছিল; আর মহারাজ! সে আশ্রমটী মহর্ষিগণে পরিপূর্ণ ও ব্রাহ্মীশোভায় পরিশোভিত ছিল এবং সে আশ্রমে গোময়লিপ্ত পবিত্র স্থানে পূজা ও হোম চলিতেছিল, এবং সকল দিকেই উত্তম উত্তম পুষ্প বিক্ষিপ্ত থাকায় বিশেষ শোভা জন্মিয়াছিল; আর সে আশ্রম—বিশাল বিশাল হোমগৃহ, মাঙ্গলিক স্রুক্-স্রুবের পাত্র, বৃহৎ বৃহৎ জলের কলস ও পাকের স্থালীতে পরিশোভিত ছিল; এবং সে আশ্রম—সকল প্রাণীরই রক্ষক, বেদধ্বনিতে মুখরিত, সকলেরই আশ্রয়ণীয়, শ্রমনাশক, দিব্য-সৌন্দর্য্যসম্পন্ন,

সূর্য্যবৈশ্বানরসমৈস্তপসা ভাবিতাত্মভিঃ।
মহর্ষিভির্মোক্ষপরৈর্যতিভির্নিয়তেন্দ্রিয়ৈঃ ॥৬২॥
ব্রহ্মভূতৈর্মহাভাগৈরুপেতং ব্রহ্মবাদিভিঃ।
সোঽভ্যগচ্ছন্মহাতেজাস্তানৃষীন্ প্রয়তঃ শুচিঃ ॥৬৩॥
ভ্রাতৃভিঃ সহিতো ধীমান্ ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ।
দিব্যজ্ঞানোপপন্নাস্তে দৃষ্ট্বা প্রাপ্তং যুধিষ্ঠিরম্ ॥৬৪॥
অভ্যগচ্ছন্ত সুপ্রীতাঃ সর্ব্ব এব মহর্ষয়ঃ।
আশীর্ব্বাদান্ প্রযুঞ্জানাঃ স্বাধ্যায়নিরতা ভৃশম্ ॥৬৫॥
প্রীতাস্তে তস্য সৎকারং বিধিনা পাবকোপমাঃ।
উপাজহ্রুশ্চ সলিলং পুষ্পমূলফলং শুচি ॥৬৬॥ (কুলকম্)
স তৈঃ প্রীত্যাঽথ সৎকারমুপনীতং মহর্ষিভিঃ।
প্রয়তঃ প্রতিগৃহ্যাথ ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ ॥৬৭॥
তং শক্রসদনপ্রখ্যং দিব্যগন্ধমনোরমম্।
প্রীতঃ স্বর্গোপমং পুণ্যং পাণ্ডবঃ সহ কৃষ্ণয়া ॥৬৮॥
বিবেশ শোভয়া যুক্তং ভ্রাতৃভিশ্চ সহানঘ!।
ব্রাহ্মণৈর্বেদবেদাঙ্গপারগৈশ্চ সহস্রশঃ ॥৬৯॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

রিন্দ্রিয়দমনশীলৈঃ। ভাবিতাত্মভিঃ শোধিতচিত্তৈঃ। ব্রহ্মভূতৈর্বিরিঞ্চিতুল্যৈঃ, ব্রহ্মবাদিভির্বেদবক্তৃভিঃ। প্রয়তঃ সংযতচিত্তঃ। প্রাপ্তমাগতম্। প্রযুঞ্জানাঃ কুর্ব্বাণাঃ। সৎকারং সৎকারভূতম্ আদরনিদর্শনমিত্যর্থঃ ॥৫৫—৬৬॥

স ইতি। উপনীতম্ উপস্থাপিতম্। প্রয়তঃ সংযতচিত্তঃ। শক্রসদনপ্রখ্যম্ ইন্দ্রভবনতুল্যম্। ব্রাহ্মণৈশ্চ সহেতি সম্বন্ধঃ ॥৬৭—৬৯॥

অনির্ব্বচনীয় ও দেবতার আচারে পরিশোভিত ছিল; আর সে আশ্রমে ফলমূলভোজী, ইন্দ্রিয়সংযমী, মনোহর কৃষ্ণাজিনধারী, সূর্য্য ও অগ্নির তুল্য তেজস্বী, তপস্যায় শোধিতচিত্ত, মোক্ষপরায়ণ, জিতেন্দ্রিয়, ব্রহ্মার তুল্য, বেদবক্তা ও মহাত্মা মহর্ষিরা অবস্থান করিতেছিলেন। তখন মহাতেজা ধর্ম্মপুত্র যুধিষ্ঠির সংযতচিত্ত ও পবিত্র হইয়া ভ্রাতাদের সহিত সেই মহর্ষিগণের নিকট উপস্থিত হইলেন; তখন দিব্যজ্ঞানসম্পন্ন, বেদপাঠনিরত ও অগ্নিতুল্য সেই মহর্ষিরা সকলেই যুধিষ্ঠিরকে আগত দেখিয়া অত্যন্ত আনন্দিত হইয়া তাঁহার প্রত্যুদ্গমন করিলেন এবং প্রীতিসহকারে যথাবিধানে সৎকারপূর্ব্বক তাঁহাকে পবিত্র জল, ফুল, ফল ও মূল উপহার দিলেন ॥৫৫—৬৬॥

তত্রাপশ্যত ধর্ম্মাত্মা দেবদেবর্ষিপূজিতম্ ।
নরনারায়ণস্থানং ভাগীরথ্যোপশোভিতম্ ॥৭০॥
পশ্যন্তস্তে নরব্যাঘ্রা রেমিরে তত্র পাণ্ডবাঃ ।
মধুস্রবফলং দিব্যং ব্রহ্মর্ষিগণসেবিতম্ ॥৭১॥
তদুপেত্য মহাত্মানস্তেঽবসন্ ব্রাহ্মণৈঃ সহ ।
মুদা যুক্তা মহাত্মানো রেমিরে তত্র তে তদা ॥৭২॥
আলোকয়ন্তো মৈনাকং নানাদ্বিজগণাযুতম্ ।
হিরণ্যশিখরঞ্চৈব তচ্চ বিন্দুসরঃ শিবম্ ॥৭৩॥
তস্মিন্ বিহরমাণাশ্চ পাণ্ডবাঃ সহ কৃষ্ণয়া ।
মনোজ্ঞে কাননবরে সর্ব্বর্ত্তুকুসুমোজ্জ্বলে ॥৭৪॥

ভারতকৌমুদী

তত্রেতি। ধর্ম্মাত্মা যুধিষ্ঠিরঃ। নরনারায়ণয়োঃ স্থানং তপশ্চরণদেশম্ ॥৭০॥
পশ্যন্ত ইতি। রেমিরে আনন্দুঃ। মধুস্রবফলং মধুস্রাবি বদরীফলম্ ॥৭১॥
তদিতি। মহাত্মান উদারচিত্তাঃ, মহাত্মানস্তীক্ষ্ণবুদ্ধয়ঃ, তে প্রসিদ্ধাঃ, তে পাণ্ডবাঃ ॥৭২॥
আলোকেতি। মৈনাকং পর্ব্বতম্, নানাদ্বিজগণৈর্বহুবিধপক্ষিসমূহৈঃ আযুতং সমন্বিতম্,

ভারতভাবদীপঃ

॥৬১—৬২॥ ব্রহ্মভূতৈর্ব্রহ্মবিত্ত্বেন ব্রহ্মভাবং গতৈঃ। তথা চ শ্রুতিঃ—"ব্রহ্মবিদ্ব্রহ্মৈব ভবতি" ইতি ॥৬৩—৬৫॥ সৎকারং চক্রুরিতি শেষঃ ॥৬৬—৭১॥ তদুপেত্য স্থানং প্রাপ্য ॥৭২—৭৪॥

প্রীতিপূর্ব্বক মহর্ষিগণের আনাত সেই সকল উপহারদ্রব্য গ্রহণ করিয়া আনন্দিত হইয়া পাণ্ডুনন্দন ধর্ম্মরাজ যুধিষ্ঠির সংযতচিত্ত হইয়া দ্রৌপদী, ভ্রাতৃগণ ও বেদবেদাঙ্গপারদর্শী সহস্র সহস্র ব্রাহ্মণের সহিত ইন্দ্রভবন তুল্য শোভাসম্পন্ন, দিব্য সৌরভে মনোহর, স্বর্গতুল্য ও পবিত্র সেই আশ্রমে প্রবেশ করিলেন ॥৬৭—৬৯॥

ধর্ম্মাত্মা যুধিষ্ঠির সেখানে প্রবেশ করিয়া দেবগণ ও দেবর্ষিগণের পূজিত এবং গঙ্গোপশোভিত নর-নারায়ণের তপস্যার স্থান দর্শন করিলেন ॥৭০॥

নরশ্রেষ্ঠ পাণ্ডবেরা সেখানে ব্রহ্মর্ষিগণসেবিত মধুস্রাবী দিব্য বদরীফল দর্শন করিয়া আনন্দিত হইলেন ॥৭১॥

উদারচেতা ও অসাধারণ বুদ্ধিমান্ পাণ্ডবগণ সেই নরনারায়ণস্থানে যাইয়া ব্রাহ্মণগণের সহিত বাস করিতে লাগিলেন এবং সেইখানেই তাঁহারা তখন আনন্দিত হইয়া বিচরণ করিতেন ॥৭২॥

তাহাঁর নিকটে মৈনাকপর্ব্বত আছে, তাহার শৃঙ্গ সকল স্বর্ণময় এবং তাহার উপরে বহুবিধ পক্ষী বিচরণ করে; আর "বিন্দুসর"-নামে মঙ্গলময় প্রসিদ্ধ

পাদপৈঃ পুষ্পবিকচৈঃ ফলভারাবনামিভিঃ।
শোভিতে সর্ব্বতো রম্যৈঃ পুংস্কোকিলকুলাযুতৈঃ ॥৭৫॥
স্নিগ্ধপত্রৈরবিরলৈঃ শীতচ্ছায়ৈর্মনোরমৈঃ।
সরাংসি চ বিচিত্রাণি প্রসন্নসলিলানি চ ॥৭৬॥
কমলৈঃ সোৎপলৈশ্চৈব ভ্রাজমানানি সর্ব্বশঃ।
পশ্যন্তশ্চারুরূপাণি রেমিরে তত্র পাণ্ডবাঃ ॥৭৭॥ (কুলকম্)
পুণ্যগন্ধঃ সুখস্পর্শো ববৌ তত্র সমীরণঃ।
হ্লাদয়ন্ পাণ্ডবান্ সর্ব্বান্ দ্রৌপদ্যা সহিতান্ প্রভো! ॥৭৮॥
ভাগীরথীং সুতীর্থাঞ্চ শীতাং বিমলপঙ্কজাম্।
মণিপ্রবালবিস্তারাং পাদপৈরুপশোভিতাম্ ॥৭৯॥

---

## ভারতকৌমুদী

হিরণ্যশিখরং স্বর্ণময়শৃঙ্গম্। শিবং মঙ্গলময়ম্, তদ্বিন্দুসরশ্চ। কাননবরে শ্রেষ্ঠবনে। পুষ্পে-বিকচাঃ প্রফুল্লাস্তৈঃ। অবিরলৈর্ঘনৈঃ। চারুরূপাণি সরাংসীতি সম্বন্ধঃ ॥৭৩—৭৭॥

পুণ্যেতি। হ্লাদয়ন্ আনন্দয়ন্। প্রভো ইতি জনমেজয়সম্বোধনম্ ॥৭৮॥

ভাগীরথীমিতি। মহাত্মানঃ পাণ্ডবাদয়ঃ, পরমদুর্গমে দেবর্ষিচরিতে তস্মিন্ দেশে,

## ভারতভাবদীপঃ

পুষ্পবিকচৈর্বিকসিতকুসুমৈঃ ॥৭৫—৭৮॥ সীতাং নামতঃ প্রস্তারঃ সোপানপাদগণাদিরূপঃ ঘট্ট ইত্যর্থঃ ॥৭৯—৮৩॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২০॥

---

একটী জলাশয় এবং মনোহর একটী বন আছে; সেই বনে সকল ঋতুতেই ফুল থাকে; আর ঘন ও মনোহর অনেক বৃক্ষ আছে, সেগুলি সর্ব্বদাই পুষ্পরাশিতে সুশোভিত, ফলভারে অবনত এবং কোকিলগণের কলরবে মুখরিত থাকে; আর সেগুলির পত্র সকল স্নিগ্ধ এবং ছায়া শীতল; আর বিচিত্র ও মনোহর অনেক সরোবর আছে; সেগুলির জল নির্ম্মল এবং সেগুলি পদ্ম ও উৎপলে সর্ব্বদাই শোভা পাইতেছে; এই সকল দর্শন করতঃ বিচরণ করিতে থাকিয়া পাণ্ডবগণ দ্রৌপদীর সহিত বিশেষ আনন্দ অনুভব করিতে লাগিলেন ॥৭৩—৭৭॥

রাজা! তখন পবিত্রসৌরভ ও সুখস্পর্শ বায়ু দ্রৌপদীর সহিত সকল পাণ্ডবকেই আনন্দিত করিয়া বহিত হইত ॥৭৮॥

অত্যন্ত দুর্গম ও দেবর্ষিসেবিত সেই স্থানে বিচিত্র পুষ্প-ফলে পরিপূর্ণ, হৃদয়ের আনন্দবর্দ্ধক সেই বিশাল বদরীবৃক্ষের নিকট দিয়া শীতল ভাগীরথী-নদী প্রবাহিত হইতেছিল; তাহাতে সুন্দর ঘাট, নির্ম্মল পদ্ম, মণি ও বিদ্রুমের

চিত্রপুষ্পফলাকীর্ণাং মনসঃ প্রীতিবর্দ্ধিনীম্ ।
বীক্ষমাণা মহাত্মানো বিশালাং বদরীমনু ॥৮০॥
তস্মিন্ দেবর্ষিচরিতে দেশে পরমদুর্গমে ।
ভাগীরথীপুণ্যজলে তর্পয়াঞ্চক্রিরে পিতৄন্ ॥৮১॥ (বিশেষকম্)
দেবানৃষীংশ্চ কৌন্তেয়াঃ পরমং শৌচমাস্থিতাঃ ।
তত্র তে তর্পয়ন্তশ্চ জপন্তশ্চ কুরূদ্বহাঃ ।
ব্রাহ্মণৈঃ সহিতা বীরা হ্যবসন্ পুরুষর্ষভাঃ ॥৮২॥
কৃষ্ণায়াস্তত্র পশ্যন্তঃ ক্রীড়িতান্যমরপ্রভাঃ ।
বিচিত্রাণি নরব্যাঘ্রা রেমিরে তত্র পাণ্ডবাঃ ॥৮৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়ং গন্ধমাদনপ্রবেশে বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—ঃ*ঃ—

ভারতকৌমুদী

চিত্রপুষ্পফলাকীর্ণাম্, মনসঃ প্রীতিবর্দ্ধিনীম্, বিশালাং বদরীং তরুম্, অনু লক্ষ্যীকৃত্য তৎসমীপে বিদ্যমানামিত্যর্থঃ, সুতীর্থাং শোভনঘট্টাম্, শীতাং শীতলাম্, বিমলপঙ্কজাম্, মণীনাং প্রবালানাঞ্চ বিস্তারা রাশয়ো যস্যাং তাম্, তীরস্থৈঃ পাদপৈরুপশোভিতাঞ্চ, ভাগীরথীম্, বীক্ষমাণাঃ সন্তঃ, ভাগীরথীপুণ্যজলে পিতৄন্ তর্পয়াঞ্চক্রিরে ॥৭৯—৮১॥

দেবানিতি। পরমং দৈহিকং মানসিকঞ্চ, শৌচং পাবিত্র্যম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৮২॥

কৃষ্ণায়া ইতি। তত্র স্থানে, ক্রীড়িতানি বিহারান্, তত্র তদানীম্ ॥৮৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়া মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

রাশি এবং তীরে অনেক বৃক্ষ ছিল; এহেন ভাগীরথী দর্শন করিতে থাকিয়া পাণ্ডবপ্রভৃতি সকলেই সেই ভাগীরথীর পবিত্র জলে পিতৃলোকের তর্পণ করিতে থাকিলেন ॥৭৯—৮১॥

এবং কুরুকুলশ্রেষ্ঠ, পুরুষপ্রধান ও মহাবীর পাণ্ডবেরা ব্রাহ্মণদের সহিত মিলিত হইয়া পরম পবিত্রতা অবলম্বনপূর্ব্বক সেই ভাগীরথীজলে দেবগণ ও ঋষিগণের তর্পণ এবং ইষ্টমন্ত্র জপ করিতে থাকিয়া বাস করিতে লাগিলেন ॥৮২॥

আর, পুরুষশ্রেষ্ঠ ও দেবতুল্য পাণ্ডবগণ তখন সেখানে দ্রৌপদীর বিচিত্র বিচরণ দেখিতে থাকিয়া আনন্দ অনুভব করিতে লাগিলেন ॥৮৩॥

(৮০)। দিব্যপুষ্পসমাকীর্ণাম্—বা ব কা নি। * '...পঞ্চচত্বারিংশদধিক...'—বা ব কা, '...ষট্চত্বারিংশদধিক...'—পি, '...সপ্তচত্বারিংশদধিক...'—নি।

# একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

তত্র তে পুরুষব্যাঘ্রাঃ পরমং শৌচমাস্থিতাঃ।
ষড়্‌রাত্রমবসন্‌ বীরা ধনঞ্জয়দিদৃক্ষয়া ॥১॥
ততঃ পূর্ব্বোত্তরে বায়ুঃ পবমানো যদৃচ্ছয়া।
সহস্রপত্রমর্কাভং দিব্যং পদ্মমুপাহরৎ ॥২॥
তদবৈক্ষত পাঞ্চালী দিব্যগন্ধং মনোরমম্‌।
অনিলেনাহৃতং ভূমৌ পতিতং জলজং শুচি ॥৩॥
তচ্ছুভা শুভমাসাদ্য সৌগন্ধিকমনুত্তমম্‌।
অতীব মুদিতা রাজন্‌! ভীমসেনমথাব্রবীৎ ॥৪॥
পশ্য দিব্যং সুরুচিরং ভীম! পুষ্পমনুত্তমম্‌।
গন্ধসংস্থানসম্পন্নং মনসো মম নন্দনম্‌ ॥৫॥

ভারতকৌমুদী

তত্রেতি। শৌচং পবিত্রতাম্‌, আস্থিতাঃ স্নানাদিনা অবলম্বিতবন্তঃ ॥১॥
তত ইতি। পূর্ব্বোত্তরে ঈশানকোণাদাগত ইত্যর্থঃ, পবমানঃ পবিত্রতাজনকঃ ॥২॥
তদিতি। অবৈক্ষত অপশ্যৎ। জলজং পদ্মম্‌, শুচি পবিত্রম্‌ ॥৩॥
তদিতি। শুভা শুভলক্ষণা কৃষ্ণা, শুভং শুভসূচকম্‌, সৌগন্ধিকং সুরভি ॥৪॥
পশ্যেতি। অনুত্তমম্‌ অত্যুত্তমম্‌, গন্ধেন সৌরভেণ সংস্থানেন আকারেণ চ সম্পন্নম্‌ ॥৫॥

বৈশম্পায়ন বলিলেন—নরশ্রেষ্ঠ মহাবীর পাণ্ডবেরা অর্জ্জুনকে দেখিবার ইচ্ছায় অত্যন্ত পবিত্র হইয়া সেই বদরিকাশ্রমেই ছয় দিন বাস করিলেন ॥১॥

তাহার পর ঈশানকোণ হইতে আগত পবিত্র বায়ু যদৃচ্ছাক্রমে সূর্য্যের ন্যায় অরুণবর্ণ স্বর্গীয় একটী সহস্রদল পদ্ম আনয়ন করিল ॥২॥

বায়ুকর্ত্তৃক আনীত দিব্যগন্ধ, মনোহর ও পবিত্র সেই পদ্মটী আসিয়া ভূতলে পতিত হইল; তাহা দ্রৌপদী দেখিলেন ॥৩॥

রাজা! তাহার পর শুভলক্ষণা দ্রৌপদী শুভসূচক, সৌরভসম্পন্ন ও অত্যুত্তম সেই পদ্মটী পাইয়া অত্যন্ত আনন্দিত হইয়া ভীমকে বলিলেন— ॥৪॥

"মধ্যমপাণ্ডব! অতিসুন্দর ও অত্যুত্তম এই স্বর্গীয় পুষ্পটী দর্শন করুন;

(১)…ধনঞ্জয়দিদৃক্ষবঃ—বা ব কা। (৩) তদপশ্যত—পি।

ইদঞ্চ ধর্ম্মরাজায় প্রদাস্যামি পরন্তপ ! ।
হরেদং মম কামায় কাম্যকে পুনরাশ্রমে ॥৬॥
যদি তেঽহং প্রিয়া পার্থ ! বহূনীমান্যুপাহর ।
তান্যহং নেতুমিচ্ছামি কাম্যকং পুনরাশ্রমম্ ॥৭॥
এবমুক্ত্বা তু পাঞ্চালী ভীমসেনমনিন্দিতা ।
জগাম ধর্ম্মরাজায় পুষ্পমাদায় ভাবিনী ॥৮॥
অভিপ্রায়স্তু বিজ্ঞায় মহিষ্যাঃ পুরুষর্ষভঃ ।
প্রিয়ায়াঃ প্রিয়কামঃ স প্রায়াদ্ভীমো মহাবলঃ ॥৯॥
বাতং তমেবাভিমুখো যতস্তৎ পুষ্পমাগতম্ ।
আজিহীর্ষুর্জগামাশু স পুষ্পাণ্যপরাণ্যপি ॥১০॥

ভারতকৌমুদী

ইদমিতি। হর আহর, ইদম্ এতজ্জাতীয়ম্, কামায় কামনাপূরণায় ॥৬॥

যদীতি। ইমানি এতজ্জাতীয়ানি পদ্মানি। কাম্যকং কাম্যকবনস্থম্ ॥৭॥

এবমিতি। ধর্ম্মরাজায়েতি "গত্যর্থকর্ম্মণি—" ইত্যাদিনা চতুর্থী। ভাবিনী অনুরাগবতী ॥৮॥

অভীতি। প্রিয়ায়া দ্রৌপদ্যাঃ। প্রায়াৎ তৎ পুষ্পমানেতুমিতি ভাবঃ ॥৯॥

ভারতভাবদীপঃ

তত্রেতি ॥১॥ পূর্ব্বোত্তরে ঈশানকোণে ॥২—৩॥ শুভা কল্যাণী, শুভং শোভাযুতম্, সৌগন্ধিকং পদ্মজাতিভেদঃ ॥৪॥ গন্ধেতি। সংস্থানমাকারঃ ॥৫॥ হর আহর, ইদমেতজ্জাতীয়ম্

ইহার সৌরভও চমৎকার, আকৃতিও সুন্দর এবং ইহা আমার চিত্তের আহ্লাদ জন্মাইতেছে ॥৫॥

অতএব পরন্তপ! পুনরায় কাম্যকবনে যাইয়া আমি ইহা ধর্ম্মরাজকে প্রদান করিব; সুতরাং আমার অভীষ্ট পূরণের জন্য আপনি ইহা আনয়ন করুন ॥৬॥

পৃথানন্দন! আমি যদি আপনার প্রিয়া হই, তবে আপনি এই জাতীয় বহুতর পদ্ম আনয়ন করুন; আমি সেগুলি কাম্যকবনে লইয়া যাইতে ইচ্ছা করি" ॥৭॥

ভীমকে এইরূপ বলিয়া যশস্বিনী ও অনুরাগবতী দ্রৌপদী সেই ফুলটী লইয়া যুধিষ্ঠিরের নিকট গমন করিলেন ॥৮॥

এদিকে পুরুষশ্রেষ্ঠ মহাবল ভীমসেনও প্রিয়তমা মহিষী দ্রৌপদীর অভিপ্রায় বুঝিয়া তাঁহারই প্রিয়কার্য্য করিবার ইচ্ছায় প্রস্থান করিলেন ॥৯॥

(৮) এবমুক্ত্বা শুভাপাঙ্গী···জগাম পুষ্পমাদায় ধর্ম্মরাজায় তত্তদা—বা ব কা। (৯)··· প্রায়াদ্ভীমপরাক্রমঃ—পি।

